ভাবে শ্রদ্ধা করিয়া আসিয়াছেন। ভদ্রবাহুব নির্বাণ-স্থান বা নির্বাণের বিবরণ কিছু পাওয়া যায় না। কিন্তু সর্ব সম্প্রদায়েব সম্মতিক্রমে তাঁহার পবিনির্বাণেব কাল নির্দিষ্ট আছে। শ্রীবীব নির্বাণেব ১৭০ বৎসব পবে তাঁহার পরিনির্বাণ হইয়াছিল। হেমচন্দ্রেব পরিশিষ্ট-পর্বে আছে:

"বীব-মোক্ষাদ্ বর্ষ-শতে সপ্তত্যগ্রে গতে সতি।
ভদ্রবাহুর্ অপি স্বামী যযৌ স্বর্গং সমাধিনা॥"

[মহাবীব স্বামীব মোক্ষলাভের ১৭০ বৎসব পরে ভদ্রবাহু স্বামীও সমাধি অবলম্বন পূর্বক স্বর্গগত হইয়াছেন।]

জৈনাচার্য হেমচন্দ্রেব মতে ৪৬৭ খ্রীস্টপূর্বাব্দে মহাবীবেব পরিনির্বাণ ঘটে। এবং তাহাব ১৫৫ বৎসর পবে চন্দ্রগুপ্তের রাজ্যাভিষেক সংঘটিত হয়। হেমচন্দ্রেব পরিশিষ্ট পর্বের অষ্টম সর্গের ৩৪১ সংখ্যক শ্লোকে চন্দ্রগুপ্তের বাজ্যাভিষেক-কালের উল্লেখ আছে। যথা:

"এবং চ শ্রীমহাবীরে মুক্তে বর্ষশতে গতে।
পঞ্চ-পঞ্চাশদধিকে চন্দ্রগুপ্তোঽভবন্ নৃপঃ॥"

সুতবাং, এই প্রমাণগুলি মিলাইয়া লইলে ভদ্রবাহুব নির্বাণ-কাল ২৯৭ খ্রীস্টপূর্বাব্দে পড়ে। কন্নড়-দেশেব কিংবদন্তী অনুসারে ঐ ২৯৭ খ্রীস্টপূর্বাব্দই চন্দ্রগুপ্তের কন্নড়-রাজ্যে দেহ-ত্যাগেব কাল। সুতরাং দেখা যাইতেছে যে, বাজশিষ্য চন্দ্রগুপ্তেব মৃত্যু দেখিয়া ভদ্রবাহু বেশি-দিন জীবিত ছিলেন না। উভয়েব মৃত্যুকালের ব্যবধান ২।১ মাস মাত্র হইতে পারে।

পূর্বে উক্ত হইয়াছে যে, উত্তব কালেব কোনও জৈন জ্যোতির্বিৎ আত্মনাম গোপন করিয়া ভদ্রবাহুর নামে 'ভাদ্রবাহবী সংহিতা' প্রণয়ন করিয়াছিলেন; এবং আব-একজন জৈন আইন-শাস্ত্রজ্ঞ পণ্ডিত 'ভদ্রবাহু সংহিতা' নামে একখানি আইনের বই

রচনা করিয়াছিলেন। ইঁহাদের নাম ভদ্রবাহু ছিল কি-না, বলা যায় না। কিন্তু ভদ্রবাহু নামে যে আর একজন জৈন সাধু ছিলেন, তাহার প্রমাণ পাওয়া গিয়াছে। দ্রাবিড়-সঙ্ঘের দিগম্বরদিগের পট্টাবলীতে কুন্দকুন্দ নামে একজন জৈন স্থবিরেব নাম পাওয়া যায়। ইনি খ্রীস্টীয় প্রথম শতকের লোক, এবং অনেক জৈন গ্রন্থের প্রণেতা। ইনি ভদ্রবাহুর শিষ্য বলিয়া আত্মপরিচয় দিয়াছেন। কিন্তু খ্রীস্টপূর্ব চতুর্থ শতকের ভদ্রবাহু খ্রীস্টীয় প্রথম শতকের কুন্দকুন্দ স্থবিবের গুরু হইতে পারেন না। সুতরাং, ভদ্রবাহু নামে একাধিক জৈন দিগম্বর স্থবিরের অস্তিত্বের ইঙ্গিত পাওয়া যাইতেছে।

ভদ্রবাহু গৃহী ছিলেন না; দিগম্বর * সন্ন্যাসী ছিলেন। সংসারেব সহিত যাঁহার কোনও সম্পর্ক ছিল না, তাঁহার জীবনের কাহিনী বেশি-কিছু থাকিতে পারে না। পুত্র-পৌত্রাদি তাঁহার ছিল না; গুরু-পারম্পর্যে বা শিষ্য-পারম্পর্যেই তাঁহার পরিচয়; তাঁহার বংশ-পরিচায়ক গোত্রটিও অদ্ভুত। 'প্রাচীন' গোত্রে উৎপন্ন বলিয়া তাঁহার পরিচয়; কিন্তু 'প্রাচীন গোত্র' মানে কি? এ যেন অনাদি, অনন্ত, স্বয়ংভু শিবের গোত্র। তাঁহার জন্মকালের বিষয়ে আমরা কিছুই জানি না। জন্মস্থানের বিষয়েও আমবা কিছু জানি না। কেবল তাঁহার কর্মস্থান মগধ দেশেব রাজগৃহে এবং দাক্ষিণাত্যের শ্রাবণ বেলগোলা পাহাড়ে ছিল ইহাই জানিতে পারি। মৌর্য রাজা যখন তাঁহার শিষ্য ছিলেন, তখন মগধেব রাজধানী পাটলীপুত্রেও তাঁহার যাতায়াত ছিল,—অনুমান কবা যায়। তাঁহার পুত্রকল্প অভিন্নাত্মা চারিজন থের শিষ্য ছিলেন,—গোদাস, অগ্নিদত্ত, জনদত্ত ও সোমদত্ত। শিষ্যেরা

*সম্ভবতঃ ভদ্রবাহুব কালে জৈনেবা দিগম্বব ও শ্বেতাম্বব শাখায় বিভক্ত হন নাই।

কাশ্যপ-গোত্রীয় ছিলেন এবং গোদাস হইতে 'গোদাস' গণ উদ্ভূত হইয়াছিল। এই সকল কথা আমবা কল্পসূত্রেব স্থবিবাবলী হইতেই জানিতে পাবি। খ্রীস্টীয় পঞ্চদশ শতকে বত্ননন্দী নামে একজন জৈন সাধু 'ভদ্রবাহু চবিত' নামক যে গ্রন্থ লিখিয়াছেন, তাহা দেখিবাব সৌভাগ্য আমাব হয় নাই। গ্রন্থখানি প্রকাশিত হইলে হয়তো ভদ্রবাহুব বিষয়ে আবও অনেক কথা জানা যাইত। সংক্ষেপে বলিতে গেলে, ভদ্রবাহুব জীবনচবিত বিষয়ে আমবা যাহা জানিতে পাবি, তাহা এই : তিনি মগধ দেশে 'প্রাচীন' গোত্রীয় কোনও অজ্ঞাত কুলে খ্রীষ্ট-পূর্ব চতুর্থ শতকে জন্মগ্রহণ করেন; কিছুকাল বাজগৃহস্থিত জৈন-সঙ্ঘেব কর্তৃত্ব কবিযাছিলেন; সম্ভবতঃ মৌর্য নৃপতি চন্দ্রগুপ্তকে জৈন ধর্মে দীক্ষিত কবিযাছিলেন; সদল-বলে দাক্ষিণাত্যে শ্রাবণ বেলগোলা পাহাড়ে গিয়া জৈনধর্ম প্রচাব কবিয়াছিলেন; এবং ২৯৭ খ্রীষ্ট পূর্বাব্দে সমাধি অবলম্বন পূর্বক ইহলোক ত্যাগ কবিয়াছিলেন।

এখন প্রশ্ন উঠিতে পাবে, ভদ্রবাহু কি নিজে কোনও গ্রন্থ বচনা কবিয়াছিলেন? ভদ্রবাহুর কালে ভাবতবর্ষে কি লিপিবিদ্যা প্রবর্তিত ও প্রচাবিত হইযাছিল? ভাবতীয লিপিব [ব্রাহ্মী ও খবোষ্ঠী লিপিব] প্রাচীন পবিচয় আমবা পাই অশোকেব শিলালিপি ও স্তম্ভলিপিগুলিতে। অশোকেব সমযেব দুই-একশত বৎসব পূর্বে উৎকীর্ণ ব্রাহ্মী লিপিবও আবিষ্কাব হইয়াছে। কিন্তু ব্রাহ্মী লিপিব পূর্ববর্তী কোনও সুপ্রচলিত লিপিব সংবাদ এ-পর্যন্ত পাওয়া যায নাই। ভাবতবর্ষেব বিভিন্ন প্রদেশ ও বিশাল ভাবতেব নানা অংশে আধুনিক যুগে যে-সকল লিপি প্রচলিত আছে সে সমস্তই ব্রাহ্মী বা খবোষ্ঠী লিপিব পবিণতি। সুতবাং মনে করা যাইতে পাবে যে, ভদ্রবাহুব কালেও কোনও-প্রকাব লিপি এ দেশে প্রচলিত ছিল। কিন্তু, সে লিপি যে জনসাধাবণেব

মধ্যে প্রচলিত ছিল, এবং আধুনিক-যুগের মতো বহুলভাবে ব্যবহৃত হইত, তাহা মনে করা যায় না। ব্রাহ্মী লিপির অক্ষরগুলি পর্যবেক্ষণ করিয়া দেখিলেই বুঝা যায় যে, এগুলি বহুকাল হইতে দেশে বহু-প্রচলিত ছিল না। প্রত্যেকটি অক্ষর পৃথক্ পৃথক্ ভাবে লিখিত হইত। কোনও দুইটি অক্ষর বেমালুম একসঙ্গে জুড়িয়া যায় নাই। কিন্তু জনসাধারণের মধ্যে ব্রাহ্মী লিপির বহুল প্রচার না হইয়া থাকিলেও, শিক্ষিত সমাজে যে ঐ লিপি প্রচলিত ছিল না, তাহা মনে করিবার কোনও হেতু নাই। কিন্তু, ব্রাহ্মী লিপি শিক্ষিত সমাজের মধ্যে সুপরিচিত ছিল—ইহা ধরিয়া লইলেও মনে হয় না যে, তখনকার দিনেও শিক্ষিত ব্যক্তিগণ এখনকার মতো বসিয়া বসিয়া বই লিখিতেন বা বঙ্কিমচন্দ্র-শরৎচন্দ্র-রবীন্দ্রনাথের মতো অসংখ্য গ্রন্থ রচনা করিয়া কেহ যশস্বী হইতে পারিয়াছিলেন। এখনকার দিনে ও তখনকার দিনে একটা মস্ত বড়ো প্রভেদ এই যে, তখনকার শিক্ষিতেরা স্মৃতিশক্তির উপর অধিক নির্ভর করিতেন, লিপির উপর করিতেন না। তাঁহাদের স্মৃতিশক্তি এ-কালের শিক্ষিত জনগণের স্মরণশক্তি অপেক্ষা অনেক বেশি প্রখর ছিল। তাঁহারা একবার যাহা শুনিতেন, তাহা আজীবন মনে রাখিতে পারিতেন। অধীত বিষয়-সমূহ ঘন ঘন আবৃত্তি করিয়া কণ্ঠস্থ করিতেন। এইটিই প্রাচীন ভারতের শিক্ষার বৈশিষ্ট্য। এই কথাটি মনে থাকিলে প্রাচীন যুগের সাহিত্য-বিষয়ে আলোচনা-কালে আমাদের কথা-কাটাকাটি অনেক কমিয়া যাইবে। ভদ্রবাহুর নামে অনেক গ্রন্থ প্রচলিত আছে। জৈন আগমগুলির তিন-চারিখানি ভদ্রবাহুর নামে প্রচলিত। ইতঃপূর্বে বলা হইয়াছে যে, 'ভাদ্রবাহবী সংহিতা', ও 'ভদ্রবাহু সংহিতা' ভদ্রবাহুর রচনা নহে। কিন্তু তাই বলিয়া জৈন আগম গ্রন্থগুলি ও কল্পসূত্র যে

তাঁহার মুখ-নিঃসৃত নহে, সে কথা ভাবিবার পক্ষে কোনও অনুকূল যুক্তি নাই। আমরা জৈন আগম-গ্রন্থগুলি যে আকারে পাইতেছি, তাহা অবশ্যই ভদ্রবাহুর কালের নহে,—বিভিন্ন কালের বিভিন্ন ছাপ তাহার উপর পড়িয়াছে। কিন্তু তাহার মৌলিক অংশগুলি যে ভদ্রবাহুর মুখ-নিঃসৃত, সে-বিষয়ে সন্দেহ করিবার কি কারণ থাকিতে পারে? সর্বধ্বংসী কালের করাল-প্রভাবে জৈন আগমগুলির অনেক অংশ লুপ্ত হইয়াছে এবং সেগুলির পুনরুদ্ধারের জন্য ধর্মপ্রাণ জৈনগণ কর্তৃক দুইবার জৈন সঙ্ঘের সম্মিলন আহূত হইয়াছে: একবার স্থূলভদ্রের কর্তৃত্বে পাটলীপুত্র নগরে; এবং আর-একবার ৯৮০ শ্রীবীর-নির্বাণাব্দে [৫১৩ খ্রীস্ট-অব্দে] গুজরাট দেশে বল্লভী নগরে দেবর্ধিগণী ক্ষমাশ্রমণের কর্তৃত্বে। পাটলীপুত্রের সম্মিলনে সম্ভবতঃ ভদ্রবাহু উপস্থিত ছিলেন না, এবং বল্লভী সম্মিলনে তিনি নিশ্চয়ই ছিলেন না। কিন্তু তথাপি তাঁহার নামে প্রচলিত অনেক আগম-গ্রন্থ এ-কাল পর্যন্ত অবিলুপ্ত আছে। কিন্তু এই সকল আগম-গ্রন্থের গ্রন্থকার বা রচয়িতা তাঁহাকে বলা যায় না। শ্রীমহাবীরের মুখ-নিঃসৃত আগম-বাক্যাবলী গুরুর মুখে শুনিয়া ভদ্রবাহু সমস্তই কণ্ঠস্থ করিয়াছিলেন; এবং তাঁহার মুখ হইতে শুনিয়া তাঁহার শিষ্যেরা সে-গুলি কণ্ঠস্থ করিয়া লইয়াছিলেন, এবং কেহ-কেহ হয় তো লিখিয়া রাখিয়াছিলেন। তারপর শিষ্য-পারম্পর্য-ক্রমে ঐ আগম-গ্রন্থগুলি পাটলীপুত্র ও বল্লভী নগরের সম্মিলনে উপস্থিত হইয়াছে এবং লিপিবদ্ধ হইয়া একাল পর্যন্ত প্রচলিত আছে। কল্পসূত্রের সাক্ষ্য হইতেই জানা যাইতেছে যে বীর নির্বাণের পর ৯৮০ সালে [দসমস্স য বাস্‌সয়স্‌স অয়ং অসীইমে সংবচ্ছরে কালে গচ্ছই।] দেবর্ধিগণী ক্ষমাশ্রমণের অধিনায়কত্বে [দেবিড্‌টি-খমাসমণে কাসব-গোত্তে

পণিবয়ামি। ] এই গ্রন্থ ও অন্যান্য আগমগ্রন্থ সম্পাদিত ও লিখিত হইয়াছিল। ক্ষমাশ্রমণ দেবধর্দ্ধিগণীই জৈন আগম-শাস্ত্রের ব্যাস-দেব স্থানীয়। তারপর কালের প্রভাবে এই-সকল গ্রন্থ-মধ্যে যে কিছু-কিছু পরিবর্তন, পরিবর্ধন, পরিবর্জন ও পরিমার্জন সংঘটিত হইয়াছে, তাহা বিশ্বাস করিবার পক্ষে কোনও বাধা দেখি না।

প্রাচীন প্রবাদ ও কিম্বদন্তী অনুসারে জৈন আগমের ছেদ-গ্রন্থ-গুলির সঙ্গেই ভদ্রবাহুব বিশিষ্ট সম্পর্ক দেখা যায়। দসা, কপ্প ও ব্যবহার গ্রন্থের প্রণেতা বলিয়া ভদ্রবাহুরই নাম পাওয়া যায়। দসা (দশা), আয়ার-দসা (আচার-দশক) বা দসাসুয়কৃখন্ধ (দশশ্রুতস্কন্ধ) গ্রন্থের প্রণেতা ভদ্রবাহু। তিন-খানি কল্প-গ্রন্থের মধ্যে কেবল একখানি 'জীয়কপ্‌প' (জিত-কল্প) জিনভদ্র-বিরচিত, অপর দুইখানি, বৃহৎ কল্প ও পঞ্চকল্প ভদ্রবাহুর বচনা। ব্যবহার-সূত্র (তৃতীয় ছেদসূত্র) ও ভদ্রবাহুরই রচনা। সুতরাং ছয়খানি ছেদগ্রন্থের মধ্যে তিনখানির রচয়িতা ভদ্রবাহু। মূলসূত্র চতুষ্টয়ের মধ্যে পিণ্ডনির্যুক্তি ও ওঘনির্যুক্তি ভদ্রবাহু-বিরচিত। সুতরাং আগম গ্রন্থগুলির মধ্যে ভদ্রবাহুব বিশিষ্ট দান আছে স্বীকার করিতে হয়। ধর্মঘোষ-কৃত 'ইসিমংডল' (ঋষিমণ্ডল) স্তোত্রে দেখা যায় যে ভদ্রবাহু অনেকগুলি আগম গ্রন্থের নির্যুক্তি বা ব্যাখ্যা রচনা করিয়াছেন।

ঋষিমণ্ডল সূত্রের ১৬৭ সংখ্যক শ্লোকে উক্ত হইয়াছে যে, ভদ্রবাহু নবম পূর্ব হইতে দশটি কল্প ও তাহার সার-সংকলন কবিয়াছেন। আবার ঐ ঋষিমণ্ডলসূত্রেব একটি বৃত্তিতে পাওয়া যায়:

"দশবৈকালিকস্যাচাবাঙ্গ-সূত্রকৃতাঙ্গয়োঃ।
উত্তরাধ্যয়ন-সূর্যপ্রজ্ঞপ্ত্যোঃ কলকস্য চ॥

ব্যবহারর্ষিভাষিতাবশ্যকানাম্ ইতঃ ক্রমাৎ।
দশাশ্রুতাখ্যস্কন্ধস্য নির্যুক্তীর্ দশ সোঽতনোৎ॥
তথাঽন্যাং ভগবাংশ্চক্রে সংহিতাম্ ভাদ্রবাহবীম্॥"

[ভগবান্ ভদ্রবাহু দশবৈকালিক, আচারাঙ্গ, সূত্রকৃতাঙ্গ, উত্তরাধ্যয়ন, সূর্যপ্রজ্ঞপ্তি, কল্পক, ব্যবহার, ঋষিভাষিত, আবশ্যক এবং দশাশ্রুতস্কন্ধ নামক দশখানি গ্রন্থের নির্যুক্তি বা ব্যাখ্যা প্রণয়ন করিয়াছেন। তাছাড়া তিনি 'ভাদ্রবাহবী সংহিতা' লিখিয়াছেন।]

অনেকে সন্দেহ করেন যে, একা ভদ্রবাহু এতগুলি গ্রন্থের রচনা কেমন করিয়া করিলেন? কিন্তু সে সন্দেহ অমূলক। কারণ, তিনি তাঁহার শিষ্যদিগের মধ্যে সকল আগমেরই বাচন করিতেন, ব্যাখ্যাও করিতেন। তাঁহার শিষ্য - প্রশিষ্যগণের কেহ-কেহ সেগুলি লিপিবদ্ধ করিয়া রাখিয়াছিলেন, এবং কালক্রমে সেগুলি প্রকাশ করিযাছিলেন। তবে আমরা নিঃসংশয়ে বলিতে পারি যে, পঞ্চম ছেদসূত্র 'কপ্প' বা বৃহৎকল্প ভদ্রবাহুর নিকট হইতে জৈনসংঘে প্রচারিত হইয়াছে এবং কল্পসূত্র গ্রন্থখানি তাঁহারই দিগম্বর সম্প্রদায়ের মধ্যে বিশেষ-বিশেষ উৎসব উপলক্ষ্যে পঠিত হইত। আচারাঙ্গ প্রভৃতি নানা গ্রন্থ হইতে সংকলনাদির দ্বারা এই গ্রন্থ রচিত হইয়াছিল, কিন্তু উত্তরকালে এই কল্পসূত্র গ্রন্থেও অনেক সংযোজন সংসাধিত হইয়াছে। দেবর্ধি ক্ষমাশ্রমণকে নমস্কার জানাইয়া গ্রন্থ শেষ করা হইয়াছে। ইহা হইতে স্পষ্টই বুঝা যায় যে, ৯৮০ বীরনির্বাণাব্দে [৫১৩ খ্রীস্ট-অব্দে] বল্লভীর জৈনসঙ্ঘ সম্মিলনের অনুমোদনে কল্পসূত্র-গ্রন্থ পুস্তকে ন্যস্ত তথা আগম-প্রবিষ্ট হইয়াছে। তাহার পূর্বকাল পর্যন্ত ভদ্রবাহুর শিষ্যমণ্ডলীর কণ্ঠে কণ্ঠে ইহার আবৃত্তি হইত।

## ২। তীর্থংকরগণের সংক্ষিপ্ত বিবরণ

**তীর্থংকর, তীর্থকর**ঃ 'তীর্থ' শব্দেব অর্থ বৈতবণী [ ⊲ বইতবণিআ ⊲ ব্যতিতবণিকা ]-তরণের পথ, অর্থাৎ জন্ম-জরা-মবণ-রূপ প্রবাহ-সমুদ্রের পাবে যাইবাব উপায়। জৈন তীর্থ চারিটিঃ [১] নিগ্রর্ন্থ বা অনাগারীদিগেব তীর্থ, [২] নিগ্রর্ন্থী বা অনাগারিকাদিগের তীর্থ, [৩] শ্রাবক বা গৃহস্থদিগের তীর্থ, [৪] শ্রাবিকা বা গৃহবাসিনীদিগের তীর্থ। যিনি এই চতুর্বিধ তীর্থের কর্তা, তিনি তীর্থংকর বা তীর্থকব। চতুর্বিংশতি তীর্থকবের নাম ও বিববণ নিম্নে সংগৃহীত হইল।

১। প্রথম তীর্থকব **ঋষভদেব**ঃ সুষম-দুঃসম যুগে ইনি প্রাদুর্ভূত হন। গর্ভাবস্থায় ঋষভদেবেব মাতা যে স্বপ্ন-গুলি দেখিয়াছিলেন, তাহাব মধ্যে ঋষভ বা বৃষেব স্বপ্ন প্রথম দেখিয়াছিলেন বলিয়া তাঁহার নাম হয় ঋষভদেব। তাঁহাব অন্য নাম আদিনাথ। তাঁহাব নামে বহু স্তোত্র ও গ্রন্থ সংবচিত হইয়াছে। তাঁহার শত পুত্রের মধ্যে ভবতেব নামানুসারে ভারতবর্ষেব নামকরণ হইয়াছে। পিতার নাম নাভি, মাতার নাম মারুদেবী। ঋষভদেব কোশল বা অযোধ্যাব বাজা ছিলেন। তাঁহার চিহ্ন ছিল বৃষ, বটবৃক্ষতলে তাঁহাব সিদ্ধিলাভ এবং কৈলাসশিখরে মহানির্বাণ লাভ হয়।

২। দ্বিতীয় তীর্থকর **অজিতনাথ**ঃ ইহাব পিতা জিতশত্রু ও মাতা বিজয়া। দুঃসম-সুষম যুগে অযোধ্যানগবে ইহাব প্রাদুর্ভাব। ইনি জন্মগ্রহণ কবিবামাত্র ইহাব পিতাব সকল শত্রু পবাভূত হয়। এইজন্য ইহাব নাম অজিতনাথ। মন্দিব ও মূর্তিতে ইনি হস্তিলাঞ্ছন। সপ্তচ্ছদ বা ছাতিম [ সপ্তপর্ণ ⊳ ছত্তিবণ্ণ ⊳ ছাতিম ]-বৃক্ষতলে সিদ্ধিলাভ করেন।

সুমেতশিখব বা পবেশনাথ পাহাড়ে ইনি পবিনির্বাণ লাভ করেন।

৩। তৃতীয়ঃ **সংভবনাথঃ** ইনি এবং ইঁহাব পববর্তী সকল তীর্থংকবই দুঃসম-সুষম যুগে আবির্ভূত হইয়াছিলেন। দুর্ভিক্ষ ও মহামাবীব প্রকোপ-কালে ইঁহার জন্ম হয় এবং সঙ্গে সঙ্গে দুর্ভিক্ষ ও মহামারীব অবসান ঘটে। এই শুভ সংঘটনের জন্য তাঁহার নাম হয সংভব। ইঁহাব পিতা জিতাবি শ্রাবস্তীর বাজা ছিলেন। মাতাব নাম সেনা। শাল্মলী তরুতলে ইঁহার সিদ্ধিলাভ হয়। অশ্ব ইঁহাব চিহ্ন। সুমেত-শিখব বা পবেশনাথ পাহাড়ে ইনি পবিনির্বৃত হন।

৪। **অভিনন্দনঃ** ইনি কোশলদেশীয় বনিতানগবেব রাজা সম্বব ও বাণী সিদ্ধার্থাব পুত্র। ইনি জন্মগ্রহণ কবিবামাত্র স্বর্গ হইতে দেববাজ ইন্দ্র ইঁহাকে অভিনন্দিত কবিবাব জন্য আসিয়াছিলেন বলিয়া ইঁহাব নাম হয় অভিনন্দন। সবল-বৃক্ষতলে ইনি সিদ্ধিলাভ কবেন। ইঁহাব চিহ্ন বানব। সুমেত-শিখর বা পবেশনাথ পাহাড়ে ইঁহাব পবিনির্বাণ ঘটে।

৫। **সুমতিনাথঃ** ইনি কংকণপুবের বাজা মেঘবথ এবং বাণী সুমংগলাব পুত্র। ইনি গর্ভে থাকিবাব সময়ে ইঁহার মাতাব বুদ্ধি প্রখব হইযাছিল বলিয়া ইঁহার নাম হয সুমতি। কথিত আছে যে পবলোকগত একজন ব্রাহ্মণেব দুই পত্নীব মধ্যে একমাত্র পুত্রেব দখল লইয়া বিবাদ হয়। বাণী সুমংগলা তাহার বিচাব কবিযা দেন। তিনি আদেশ কবেন: ছেলেটিকে করাত দিযা কাটিয়া সমান ভাগে ভাগ করিয়া দু'জনকে দেওয়া হউক। ছেলেটিব প্রকৃত মাতা এ প্রস্তাবে ভয়ানক আপত্তি করায় তাহাকেই যথার্থ মাতা বলিয়া সিদ্ধান্ত কবা

হয়। প্রিয়ংগু বৃক্ষতলে ইনি সিদ্ধিলাভ করেন। ইঁহার চিহ্ন চক্রবাক। সুমেতশিখর ইঁহাব নির্বাণস্থান।

৬। **পদ্মপ্রভঃ** ইনি কৌশাম্বীর রাজা শ্রীধর ও রাণী সুসীমার পুত্র। পুত্রের জন্মের পূর্বে রাণী পদ্মপুষ্পের শয্যায় শয়ন করিতে এবং পদ্মপুষ্পের ঘ্রাণ লইতে ভালবাসিতেন বলিয়া পুত্রের নাম হয় পদ্মপ্রভ। ইঁহার চিহ্নও পদ্ম। প্রিয়ংগু-বৃক্ষতলে ইঁহাব সিদ্ধিলাভ হয়। সুমেতশিখবে নির্বাণ।

৭। **সুপার্শ্বনাথঃ** কাশীরাজ প্রতিষ্ঠ ও রাজ্ঞী পৃথ্বীর পুত্র। রাণীব অঙ্গের দুইপার্শ্বে ধবলরোগ ছিল। পুত্রের প্রসবমাত্রই ইনি রোগমুক্ত হইয়া সুপার্শ্বা হন। সেইজন্য ইঁহাব পুত্রের নাম হয় সুপার্শ্বনাথ। শিরীষ-বৃক্ষতলে ইঁহার সিদ্ধিলাভ ঘটে। ইঁহার চিহ্ন ছিল স্বস্তিক। সুমেতশিখর বা পরেশনাথ পাহাড়ে পরিনির্বাণ।

৮। **চন্দ্রপ্রভঃ** চন্দ্রপুবীব রাজা মহাসেন ও রাণী লক্ষ্মণার পুত্র। রাজ্ঞী চন্দ্রের তরল রশ্মি দোহদ-রূপে পান কবিতে ইচ্ছা করিয়াছিলেন বলিয়া ছেলের নাম হয় চন্দ্রপ্রভ। কথিত আছে যে সুস্নিগ্ধ জলে একটি থালা পরিপূর্ণ করিয়া তাহাতে চন্দ্রবিম্ব প্রতিফলিত হইলে সেই জল রাণীকে পান করিতে দেওয়া হয়। পুত্রের অঙ্গের বর্ণও চন্দ্রের ন্যায় শুভ্র ও উজ্জ্বল ছিল। নাগবৃক্ষতলে ইনি সিদ্ধি-লাভ করেন। চিহ্ন চন্দ্রকলা। নির্বাণস্থান সুমেতশিখব।

৯। **সুবিধিনাথ [সুবুদ্ধিনাথ] বা পুষ্পদন্তঃ** কাকেন্দ্রীপুবীব বাজা সুগ্রীব ও বাজ্ঞী রমাব পুত্র। জন্মের পূর্বে ইঁহার পিতাব কুটুম্বগণ কলহ-রত ছিলেন। ইঁহার জন্মের পর তাঁহাদের কলহের অবসান ঘটে। সেইজন্য ইঁহার নাম

সুবিধি। কুন্দবৎ শুভ্র দন্ত ছিল বলিয়া ইহার আব একটি নাম ছিল পুষ্পদন্ত। শালবৃক্ষতলে সিদ্ধিলাভ। ইহার চিহ্ন শ্বেতাম্বরদের মতে কুম্ভীর, ও কোনও কোনও দিগম্বরের মতে কর্কট। সুমেত শিখরে পবিনির্বাণ।

১০। **শীতলনাথঃ** ভদ্রিকাপুবীর [ভিলসাব] বাজা দৃঢ়বথ ও রাণী সুনন্দাব পুত্র। কথিত আছে যে রাজার যে জ্বর বোগ আবোগ্য কবিতে বাজ্যেব চিকিৎসকগণ অসমর্থ হইয়াছিলেন, অন্তঃসত্বা রাণীব কবস্পর্শে তাহা শীতল হইয়া যায়। এজন্য পুত্রেব নাম হয় শীতলনাথ। প্লক্ষ বৃক্ষতলে সিদ্ধিলাভ। চিহ্নঃ শ্বেতাম্বরমতে শ্রীবৎস স্বস্তিক; কিন্তু দিগম্ববমতে কল্পতরু বা বটবৃক্ষ। সুমেত শিখবে পবিনির্বাণ।

১১। **শ্রেয়াংসনাথঃ** সিংহপুরীব বাজা বিষ্ণুদেব ও বাণী বিষ্ণাব পুত্র। এই বাজার একটি ভৌতিক সিংহাসন ছিল। ভূতেব ভয়ে সে সিংহাসনে কেহ বসিতে পারিত না। অন্তঃসত্বা বাণী নিবাপদে সেই সিংহাসনে উপবেশন কবিয়াছিলেন। এই অসম্ভাবিত অমংগল বিতাড়নেব শক্তি ছিল বলিযা পুত্রেব নাম হয শ্রেযাংসনাথ। তিন্দুকবৃক্ষ-তলে সিদ্ধিলাভ। চিহ্নঃ গণ্ডাব। নির্বাণস্থান সুমেত শিখব।

১২। **বাসুপূজ্যঃ** চম্পাপুবীব (ভাগলপুবের) বাজা বসুপূজ্য ও বাণী জযাব পুত্র। ইহাব জন্মেব পূর্বে দেববাজ ইন্দ্র ও বসু এই তীর্থংকবেব পিতাব পূজা কবিতে আসিয়াছিলেন। সেইজন্য বাজাব নাম বসুপূজ্য ও পুত্রেব নাম বাসুপূজ্য হয। পাটল-বৃক্ষতলে সিদ্ধিলাভ। চিহ্নঃ মহিষ। চম্পাপুবীতে পবিনির্বাণ।

১৩। **বিমলনাথঃ** কাম্পিল্য দেশীয় বাজা কৃতবর্মা ও

রাজ্ঞী শ্যামার পুত্র। গর্ভাবস্থায় রাজ্ঞীর জ্ঞানের বিমলতার জন্য পুত্রের নাম হয় বিমলনাথ। অভিন্ন রূপ ও অভিন্ন আকারের দুই নারী রাজদ্বারে আসিয়া এক ব্যক্তিকে স্বামী বলিয়া দাবি করে। ঐ ব্যক্তির একটিই স্ত্রী ছিল। বিচাব করিবার জন্য রাজ্ঞী শ্যামা ঐ বিচারপ্রার্থী পুরুষটিকে বাজ চত্বেব দূরবর্তী প্রান্তে দাঁড়াইতে বলেন। ঐ ব্যক্তি দূরে দাঁড়াইলে তিনি ঐ দুই নারীকে বলেন যে, যে ঐ ব্যক্তির প্রকৃত স্ত্রী হইবে সে দূর হইতেই উহাকে স্পর্শ করিতে পারিবে। ঐ দুই নারীব মধ্যে একটি ছিল রাক্ষসী, সে ঐ ব্যক্তির স্ত্রীর মূর্তি গ্রহণ করিয়া আসিয়াছিল। সে পঞ্চাশহাত লম্বা হাত বাহির করিয়া পুরুষটিকে স্পর্শ কবিয়া ফেলিল এবং তাহাতেই জানা গেল যে সে মানবী নয়, রাক্ষসী। জম্বু বৃক্ষতলে সিদ্ধিলাভ। চিহ্ন বরাহ। সুমেত শিখরে পরিনির্বাণ।

১৪। অনন্তনাথ: কোশল বা অযোধ্যার রাজা সিংহসেন ও রাজ্ঞী সুযশার পুত্র। অন্তঃসত্ত্বা কালে রাজ্ঞী একটি অনন্ত মুক্তার মালা দেখিয়াছিলেন, সেইজন্য পুত্রের নাম অনন্ত। অশ্বত্থবৃক্ষমূলে ধ্যান দ্বারা সিদ্ধিলাভ। চিহ্ন সজারু। নির্বাণ সুমেত শিখরে।

১৫। ধর্মনাথ: রত্নপুরীর রাজা ভানু ও রাজ্ঞী সুহৃদয়ার পুত্র। পুত্রের জন্মের পর রাজা ও রাণীর ধর্মকর্মে অত্যন্ত আগ্রহ জন্মে। এজন্য পুত্রের নাম ধর্মনাথ। দধিপর্ণবৃক্ষ মূলে সিদ্ধিলাভ। তিনি বজ্রলাঞ্ছন। নির্বাণ সুমেত শিখরে।

১৬। শান্তিনাথ: হস্তিনাপুরীর রাজা বিশ্বসেন ও রাজ্ঞী অবিবার পুত্র। ইহার জন্মের পব হইতে দেশে মহামারীব শান্তি হয় বলিয়া ইহার নাম শান্তিনাথ। নন্দিবৃক্ষমূলে সিদ্ধিলাভ। চিহ্ন হরিণ। নির্বাণ সুমেত শিখবে।

১৭। কুন্থুনাথ: গজপুরী বা হস্তিনাপুরীর রাজা শিবরাজ ও রাজ্ঞী শ্রীদেবীর পুত্র। অন্তঃসত্ত্বা রাজ্ঞী স্বপ্নে রত্নকুন্থু দেখিয়াছিলেন, শিবরাজের শত্রুরা কুন্থ বা সংকুচিত হইয়াছিল এবং কুন্থুনাথের জীবৎকালে জগতে 'কুন্থু' নামক অদৃশ্য জীব মানবের প্রত্যক্ষগোচর হয়। এই সকল কারণে তাঁহার নাম কুন্থুনাথ। তিলকবৃক্ষতলে সিদ্ধিলাভ, চিহ্ন ছাগ। নির্বাণ সুমেতশিখরে।

১৮। অরনাথ: হস্তিনাপুরীর রাজা সুদর্শন ও রাজ্ঞী রত্না দেবীর পুত্র। আম্রবৃক্ষ মূলে সিদ্ধি। চিহ্ন নন্দাবর্ত স্বস্তিক অথবা মৎস্য। নির্বাণ সুমেতশিখরে।

১৯। 'মল্লীনাথ: মিথিলার রাজা কুবের ও রাজ্ঞী প্রভাবতীর কন্যা। অশোক বৃক্ষমূলে সিদ্ধি। চিহ্ন কুম্ভ। সুমেত শিখরে নির্বাণ।

দিগম্বর-মতে জন্মান্তর-পরিগ্রহ না করিয়া কোনও নারী নির্বাণ লাভ করিতে পারেন না। সেইজন্য দিগম্বরেরা মল্লীনাথের নারীত্ব স্বীকার করেন না।

চতুর্থ অঙ্গ গ্রন্থ 'নায়াধম্মকহা'য় মিথিলার রাজদুহিতা মল্লীর বিবরণ আছে। রাজকন্যা মল্লীর অলোকসাধারণ রূপের কথা শুনিয়া কুরু প্রভৃতি বিভিন্ন দেশের ছয়জন রাজপুত্র তাঁহার পাণি-প্রার্থী হয়। মল্লীর পিতা মিথিলারাজ কুবের তাহাতে অসম্মতি প্রকাশ করিলে তাহারা ছয়জনে সমবেত হইয়া মিথিলা অবরোধ করে। বুদ্ধিমতী মল্লী এই বিপদ্ হইতে পিতাকে উদ্ধার করিবার জন্য পিতাকে বলেন, "রাজপুত্রদের প্রত্যেককেই কন্যা দান অঙ্গীকার করুন এবং তাহাদিগকে আহ্বান করিয়া গৃহে আনুন।" 'মনঃপর্যায়' জ্ঞানবলে মল্লী বহু পূর্ব

হইতেই এই ভবিষ্যৎ ঘটনা অবগত ছিলেন এবং প্রতিকারের জন্য প্রস্তুত ছিলেন। তাঁহাব আদেশে পূর্ব হইতেই রাজ অন্তঃপুরে একটি 'মোহনঘব' নির্মিত হইয়াছিল। সেই গৃহে রাজকুমারীব দেহের অনুরূপ রূপসম্পন্ন একটি ধাতুনির্মিত মূর্তি ছিল। ঐ মূর্তিব অভ্যন্তরভাগ ফাঁপা ছিল এবং উহাব শিরোদেশে একটি ছিদ্র ছিল। মল্লী প্রতিদিন ঐ ছিদ্রপথে ভুক্তাবশেষ খাদ্যবস্তু ঢালিয়া রাখিয়া উহার শিরোদেশের ছিদ্রটি পুষ্পাচ্ছাদিত করিয়া রাখিতেন। এই মোহনঘরে ঐ ছয়জন রাজপুত্র উপস্থিত হইলে মল্লী তাহাদের সম্মুখে উপস্থিত হইয়া ধাতু-মূর্তির শিরোদেশ হইতে পুষ্পাচ্ছাদন অপসৃত করেন। তৎক্ষণাৎ ঐ ধাতু-মূর্তির অভ্যন্তর হইতে বহুদিনেব বিকৃতিপ্রাপ্ত অন্নাদির উৎকট দুর্গন্ধে রাজপুত্রগণকে এমন অভিভূত করিয়া ফেলে যে তাহারা গৃহ হইতে পলায়নের চেষ্টা করে। তখন মল্লী তাহাদিগকে সম্বোধন করিয়া বলেন: "আমার এই সুদৃশ্য চর্মাবরণের মধ্যে যে বস্তু আছে তাহা ঐরূপই উৎকট দুর্গন্ধযুক্ত।" এইরূপে বক্তৃতা করিবার পর তিনি বলেন যে আমি বিবাহ কবিব না, জন্ম-জরা-মরণ-বন্ধন-ছেদনের জন্য অনাগাবিত্ব গ্রহণ করিব। তাঁহার এই উপদেশে মুগ্ধ হইয়া রাজপুত্রগণ সকলেই অনাগারিত্ব গ্রহণ করিয়াছিল।

২০। মুনিসুব্রত: কুশাগ্রপুরী বা রাজগৃহেব রাজা সুমিত্র ও রাণী পদ্মাবতীর পুত্র। বাণী পদ্মাবতী সর্ববিধ জৈন ব্রত পালন করিয়াছিলেন বলিয়া পুত্রের নাম সুব্রত। চম্পক বৃক্ষমূলে সিদ্ধি। চিহ্ন কচ্ছপ। নির্বাণ সুমেত শিখরে।

মুনিসুব্রত হরিবংশীয় ক্ষত্রিয়কুলে জন্মগ্রহণ করেন। ২২শ

তীর্থংকব নেমিনাথ এই কুলে জন্মগ্রহণ করেন। অন্যান্য তীর্থংকরগণ সকলেই ইক্ষ্বাকুবংশসম্ভব।

২১। নমিনাথঃ মথুরাব বাজা বিজয় এবং রাজ্ঞী বিপ্রার পুত্র। রাজা বিজয় শত্রুগণের সহিত যুদ্ধে পুনঃ পুনঃ হতাশ হইয়া পড়ায় জ্যোতিষাচার্যগণ বলেন যে যদি বাজ্ঞী দুর্গপ্রাচীবে উঠিয়া শত্রুদিগের দিকে তাকাইতে পাবেন তবে শত্রুবা নমিত হইয়া ভয়ে পলাইয়া যাইবে। ফলে তাহাই ঘটিয়াছিল। এইজন্য তাঁহাব পুত্রেব নাম নমিনাথ। বিল্ব বৃক্ষমূলে সিদ্ধিলাভ। চিহ্ন নীল পদ্ম বা দিগম্বরমতে অশোক তরু। নির্বাণস্থান সুমেতশিখব।

২২। নেমিনাথঃ সূর্যপুর বা সৌরিকপুরের হবিবংশোদ্ভূত বাজা সমুদ্রবিজয় ও বাজ্ঞী শিবাব পুত্র। অন্তঃসত্ত্বা শিবা দেবী স্বপ্নে অরিষ্ট-নেমি বা রত্ন-চক্র দেখিয়াছিলেন বলিয়া পুত্রেব নাম আরিষ্টনেমি বা সংক্ষেপে নেমি। কৃষ্ণ ও বলবামেব পিতা বসুদেব সমুদ্রবিজয়ের ভ্রাতা ছিলেন। মেষশৃঙ্গমূলে সিদ্ধি-লাভ। চিহ্ন শঙ্খ। নির্বাণস্থান গির্নাব।

কেশব [ কৃষ্ণ ] তাঁহাব খুল্লতাত-পুত্র বাজকুমার অবিষ্টনেমিব পত্নীরূপে বাজকন্যা বাজীমতীকে নির্বাচন কবেন। বাজকুমাব অবিষ্টনেমি মহাসমাবোহে বিবাহ করিতে যান। কিন্তু পথে যাইতে যাইতে জানিতে পারেন যে তাঁহাব বিবাহের ভোজে অসংখ্যপ্রাণী হত্যা কবা হইবে। ইহা দেখিয়া তাঁহাব মন ঘুরিয়া যায় এবং তিনি সংসাব ত্যাগ কবিয়া অনাগাবী হন। এ সংবাদ পাইয়া বাজীমতী উচ্চৈঃস্ববে কাঁদিয়া ফেলেন এবং পবে সংসাব ত্যাগ কবিয়া নিগ্রন্থী হন। 'উত্তবাধ্যয়ন' গ্রন্থে রথনেমি ও রাজীমতীর উপাখ্যান বিবৃত হইয়াছে।* রথনেমি ও রাজীমতীব

* এই গ্রন্থেব অবতবণিকা ২৷০—২৷৴০ পৃষ্ঠা দ্রষ্টব্য।

উপাখ্যান অবলম্বন কবিয়া সংস্কৃত ও প্রাকৃত ভাষায় বহু কাব্য রচিত হইয়াছে। অরিষ্টনেমির সংক্ষিপ্ত বিবরণ কল্পসূত্রে আছে।

২৩। পার্শ্বনাথ: কাশীর বাজা অশ্বসেন ও রাজ্ঞী বামাব পুত্র। অন্তঃসত্ত্বা বামাদেবী যখন অন্ধকারে শয়ন করিয়াছিলেন তখন তাঁহার পার্শ্বদেশে একটি কৃষ্ণসর্প আসিতেছিল দেখিয়া পুত্রের নাম পার্শ্ব রাখেন। অশোক তরুতলে সিদ্ধি। চিহ্ন ফণাযুক্ত সর্প। নির্বাণ সুমেতশিখবে।

পার্শ্বনাথের সংক্ষিপ্ত বিববণ কল্পসূত্রে আছে। ঐতিহাসিকেরা ইহাকে ঐতিহাসিক ব্যক্তি বলিয়া স্বীকার কবিয়াছেন। সম্ভবতঃ ইনিই জৈন ধর্মেব প্রবর্তক এবং মহাবীর স্বামী তাহাব প্রচারক। পার্শ্বনাথ ৩০ বৎসব সংসাবী থাকিবার পর অনাগাবী হন এবং সিদ্ধিলাভের পর ৭০ বৎসব ধর্ম প্রচাব কবিয়া শতবর্ষ বয়সে ৭৭ খ্রীস্ট পূর্বাব্দে নির্বাণলাভ করেন।

রাজকুমার পার্শ্ব কোশলরাজ প্রসেনজিতের কন্যা প্রভাবতীকে বিবাহ করেন। বাজ্যপবিচালনাকালে তিনি সাহস ও বীবত্বের জন্য খ্যাত ছিলেন এবং কলিঙ্গেব যবন রাজাকে যুদ্ধে পরাজিত করিয়াছিলেন।

না দেখিয়া আগুন জ্বালিয়া অজ্ঞাতসাবে কোনও অসাবধান ব্রাহ্মণ-সন্ন্যাসী একটি সর্পকে মারিয়া ফেলিতেছিলেন। কথিত আছে পার্শ্বনাথ অর্ধদগ্ধ কাষ্ঠখণ্ড টানিয়া আনিয়া ঐ ভয়-বিহ্বল সর্পটিকে বাঁচাইয়াছিলেন। তিনি যখন সিদ্ধিলাভের উদ্দেশ্যে ৮৩ দিন ধরিয়া তপস্যা কবিতেছিলেন, তখন কমঠ নামে তাঁহাব এক শত্রু তাঁহার উপবে প্রবল বৃষ্টিপাত কবাইয়া দেয়। ঐ কমঠ পূর্ব জীবনে অসাবধান ব্রাহ্মণ-সন্ন্যাসী

ছিল এবং তাহাবই কবল হইতে পার্শ্বনাথ একটি মুমূর্ষু সর্পকে বাঁচাইয়াছিলেন। সর্পটি এ জন্মে ধরণেন্দ্র নামক দেবতা হইয়াছিলেন, তিনি সর্প-ফণাব ছাতা ধরিয়া পার্শ্বনাথকে বৃষ্টি হইতে বক্ষা কবিয়াছিলেন। এজন্য পার্শ্বনাথের লাঞ্ছন একটি ফণাবিশিষ্ট সর্প।

পার্শ্বনাথ প্রচাবিত চারিটি ব্রত: অহিংসাব্রত, অসত্যত্যাগ ব্রত, অদত্তাদান ব্রত ও অপরিগ্রহ ব্রত। পার্শ্বনাথের প্রচাবিত ধর্মকে চতুর্যাম ধর্ম এবং মহাবীব স্বামীব প্রচাবিত ধর্মকে পঞ্চযাম ধর্ম বলা হয়। কারণ মহাবীর স্বামী আব একটি ব্রত—ব্রহ্মচর্য ব্রত প্রচাবিত কবিয়াছিলেন।

২৪। মহাবীব (বর্ধমান): বৈশালী কুণ্ডনগবেব বাজা সিদ্ধার্থ ও বাজ্ঞী ত্রিশলাব পুত্র। শাল বৃক্ষমূলে সিদ্ধি। চিহ্ন সিংহ। নির্বাণ পাপাপুবীতে।

ইহাব বিস্তাবিত বিববণ কল্পসূত্রে আছে।

**ভবিষ্যৎ তীর্থংকর:**

এখন দুঃসম যুগ চলিতেছে, ইহাব পব দুঃসম-দুঃসম যুগ আসিবে। দুঃসম-দুঃসম যুগে উৎসর্পিণী আবর্তনী আবম্ভ হইবে। তাবপব আবাব দুঃসম ও দুঃসম-সুষম যুগ আসিবে। সেই দুঃসম-সুষম যুগে আবাব তীর্থংকবগণেব আবির্ভাব হইবে। তাঁহাদেবও সংখ্যা হইবে ২৪।

১। প্রথম তীর্থংকব পদ্মনাভ দুঃসম-সুষম যুগে আবির্ভূত হইবেন। তাবপব সুষম যুগে ২। সপার্শ্ব, ৩। উদাঈজী, ৪। স্বযংপ্রভ ৫। সর্বানুভূতি ৬। দেবশ্রুত, ৭। উজ্জযপ্রভ, ৮। পেঢ়াল, ৯। পোটিল, ১০। শতকীর্ত্তি, ১১। মুনি সুব্রত [ ইনি পূর্বজন্মে কৃষ্ণেব মাতা দেবকী ছিলেন ], ১২। অমম

[ ইনি পূর্বজন্মে স্বয়ং কৃষ্ণ ছিলেন], ১৩। নিকষায়, ১৪। নিষ্পুলাক [ ইনি পূর্বজন্মে কৃষ্ণের অগ্রজ বলদেব ছিলেন ], ১৫। নির্মম, ১৬। চিত্রগুপ্ত [ বলদেবের মাতা রোহিণী ], ১৭। সুমাধি, ১৮। সংবরনাথ, ১৯। যশোধর [ দ্বৈপায়ন ঋষি ], ২০। বিজয় [ কৃষ্ণের জ্ঞাতি যবকুমার, পূর্বজন্মে কূণিক ], ২১। মল্লিনাথ [ নারদ ], ২২। দেবজিন, ২৩। অনন্তবীর্য, ২৪। ভদ্রজিন।

---

## ৩। তীর্থকরশিষ্য গৌতম ও সুধর্মা

### ১। ইন্দ্রভূতি গৌতম [ গোয়ম ]

ইন্দ্রভূতি গৌতম মহাবীব স্বামীব সর্বপ্রথম এবং সর্বশ্রেষ্ঠ শিষ্য ছিলেন। মহাবীব স্বামীব সহিত সাক্ষাৎ হইবাব পূর্বে তিনি বৈদিক ধর্মে শিক্ষিত পুরোহিত ছিলেন। দশটি ভাইকে সহায়ক লইয়া তিনি একদিন অপাপা নগরে একজন ব্রাহ্মণ যজমানেব গৃহে বেদ-বিধান-সম্মত যজ্ঞানুষ্ঠানে [ অর্থাৎ পুণ্যলাভার্থ পশু-বধ কর্মে ] পৌবোহিত্য কবিতেছিলেন, মহা সমাবোহে যজ্ঞীয় পশুর উৎসর্গমন্ত্র পঠিত হইতেছিল। এমন সময়ে তিনি শুনিলেন যে ঐ নগবে ঐ দিন একজন সন্ন্যাসী বেদ-বিবোধী ও যজ্ঞ-বিবোধী ধর্মমত প্রচাব কবিতেছেন, বহু লোক তাঁহাব বক্তৃতা ও বিচার শুনিবার জন্য সমবেত হইয়াছে। এই সংবাদে শিক্ষাভিমানী ইন্দ্রভূতি ক্রুদ্ধ হইয়া উঠিলেন, এবং তর্কে পবাস্ত করিয়া জনতাসমক্ষে ঐ ধর্মপ্রচাবককে অপ্রস্তুত করিবাব জন্য বক্তৃতাব স্থানে সভ্রাতৃক উপস্থিত হইলেন। বক্তৃতাকাবীই ছিলেন মহাবীব স্বামী। সেখানে গিযা মহাবীব স্বামীর শান্ত, সৌম্য ও সংযত ব্যবহাবে তাঁহাবা মুগ্ধ হইলেন। সন্ন্যাসীব দর্শনমাত্রই ইন্দ্রভূতিব ক্রোধ অর্ধেক উপশমিত হইয়া পড়িল। কিন্তু তথাপি তাঁহাব পাণ্ডিত্যাভিমান গেল না। তিনি মহাবীব স্বামীকে প্রশ্নেব পব প্রশ্ন কবিতে লাগিলেন, মহাবীব স্বামীও ধীব সংযত বাক্যে, সবল ভাষায়, সাধারণ উপমাব সাহায্যে তাঁহার উপদেশ বাণী বুঝাইয়া দিতে লাগিলেন। দাম্ভিক অবিশ্বাসীব অবিশ্বাস উডিযা গেল। মহাবীব-প্রচাবিত বাণীই যে সত্য বাণী সে বিষয়ে ইন্দ্রভূতি ও তাঁহাব ভ্রাতৃগণেব

আর কোনও সন্দেহ রহিল না। মন্ত্রে বশীভূত সিংহের ন্যায় তাঁহারা মহাবীর স্বামীব পদতলে লুটাইয়া পড়িলেন এবং তৎ-প্রচারিত মত গ্রহণ করিয়া তাঁহার শিষ্য হইলেন। উত্তর কালে ইঁহারাই একাদশ গণধব হইয়াছিলেন।

গৌতমের দীক্ষার বিষয়ে দিগম্বরগণের উপাখ্যান অন্যরূপ। তাঁহারা বলেন: গোবারা নামক গ্রামে ব্রাহ্মণী 'পৃথ্বী' দেবীর গর্ভে ব্রাহ্মণ 'বসুমতি'র পুত্ররূপে গৌতম জন্মগ্রহণ করেন। শিক্ষিত ব্রাহ্মণ ছিলেন বলিয়া তাঁহার অত্যন্ত পাণ্ডিত্যাভিমান ছিল। একদিন এক বৃদ্ধ আসিয়া তাঁহাকে কয়েকটি কবিতা শুনাইয়া তাহা ব্যাখ্যা করিতে অনুবোধ করিলেন এবং বলিলেন যে ঐ কবিতা কয়টি মহাবীব স্বামী শুনাইয়াছেন, কিন্তু ব্যাখ্যা করিয়া বুঝাইয়া না দিয়াই ধ্যান-মগ্ন হইয়া পড়িয়াছেন। ধ্যানমগ্ন সন্ন্যাসীর নিকট ব্যাখ্যা শুনিবার সম্ভাবনা নাই ভাবিয়া বৃদ্ধটি পণ্ডিতশ্রেষ্ঠ গৌতমের নিকট আসিয়াছেন। কবিতাব অর্থ না বুঝা পর্যন্ত তাঁহাব জীবনে শান্তি হইতেছে না। কাল, দ্রব্য, পঞ্চ অস্তিকায়, তত্ত্ব, লেশ্যা প্রভৃতি বিবিধ বিষয়ের উল্লেখ কবিতাগুলিতে ছিল। সুতরাং গৌতম কবিতাগুলি বুঝিলেন না, কিন্তু অন্যান্য পাণ্ডিত্যাভিমানী ব্রাহ্মণেব মতো নিজে না বুঝিয়াই বুঝাইবার চেষ্টা করিলেন না। তিনি তাঁহাব জ্ঞানের অল্পতা স্বীকার করিলেন এবং কবিতাগুলি বুঝিয়া লইবাব জন্য মহাবীর স্বামীর নিকট চলিলেন। মহাবীব স্বামীর সৌম্য মূর্তি দেখিয়াই তাঁহার সকল অহঙ্কার চূর্ণ হইয়া গেল। তিনি ভক্তি-গদ্‌গদ চিত্তে মহাবীর স্বামীর বাণী শুনিলেন এবং সঙ্গে সঙ্গে তাঁহাব শিষ্য হইয়া পড়িলেন।

ইন্দ্রভূতিব দীক্ষার বিষয়ে স্থানকবাসী জৈনগণের কাহিনী

আর-এক রকম। ইন্দ্রভূতি তাঁহার যজমান গৃহে যজ্ঞ সম্পাদন করিতে যাইবার পথে শুনিলেন যে স্বর্গের দেবগণ একজন সন্ন্যাসীর বক্তৃতা শুনিবার জন্য মর্ত্যধামে সমবেত হইয়াছেন, তাঁহাদের অঙ্গের জ্যোতিতে মর্ত্যলোক উজ্জ্বল হইয়া পড়িয়াছে। ইন্দ্রভূতি সন্ন্যাসীর নিকট উপস্থিত হইবামাত্র অপরিচিত সন্ন্যাসী তাঁহাকে নাম ধরিয়া ডাকিলেন এবং তাঁহার মনে যে-সব প্রশ্ন বা সন্দেহ ছিল তাহা না শুনিয়াই সেই সকল প্রশ্নের উত্তর দিতে লাগিলেন ও সন্দেহ খণ্ডন করিতে লাগিলেন। বিস্মিত ইন্দ্রভূতি ভক্তিপ্রণত হইয়া কেবলীর শিষ্যত্ব গ্রহণ করিলেন।

ইন্দ্রভূতির দশ ভাইও মহাবীর স্বামীর শিষ্যত্ব গ্রহণ করেন এবং তাঁহাদের মধ্যে তিনজন গণধর হইয়াছিলেন।

শ্রীবীর-নির্বাণের পূর্ব পর্যন্ত গৌতম 'কেবল' জ্ঞান প্রাপ্ত হন নাই। কারণ মহাবীর স্বামীর প্রতি মমত্বই তাঁহাকে সংসারবন্ধনের মতো বন্ধনে বাঁধিয়া রাখিযাছিল। এখন সেই একমাত্র বন্ধন ছিন্ন হইবামাত্র তিনি 'কেবল' জ্ঞান লাভ করেন। মহাবীর স্বামীর নির্বাণের পর তিনি ১২ বৎসর জীবিত ছিলেন এবং সমগ্র জৈন তীর্থের একাধিনায়ক ছিলেন। মহারাজ শ্রেণিক বিম্বিসারের নিকট তিনি পদ্মচরিত [ জৈন রামায়ণ ], মহাপুরাণ প্রভৃতি গ্রন্থ পাঠ করিয়া বুঝাইয়া দিয়াছিলেন। ৫১৫ খ্রীষ্টপূর্বাব্দে ৯২ বৎসর বয়সে রাজগৃহ নগরে গৌতমের নির্বাণ লাভ হয়। [ অনেকে স্বীকার করেন না যে ইন্দ্রভূতি জৈন ধর্মের অধিনায়ক ছিলেন। তাঁহারা বলেন তিনি 'কেবল'-জ্ঞান লাভ করিযা আর কোনও কার্য করিতেন না। মহাবীর স্বামীর অন্য অন্তরঙ্গ শিষ্য সুধর্মা

২৪ [ ১২ + ১২ ] বৎসর জৈন ধর্মেব অধিনায়কত্ব করিয়াছিলেন। ]

## ২। সুধর্মা ( সুহম্ম )

গৌতমের পর মহাবীর স্বামীর অপর অন্তরঙ্গ শিষ্য সুধর্মা ১২ বৎসরের জন্য জৈন ধর্মের অধিনায়কত্ব করেন। কাহারও কাহারও মতে তিনিই মহাবীর স্বামীর পর ২৪ বৎসর জৈন ধর্মের অধিনায়কত্ব করিয়াছিলেন। তাঁহার মারফতেই আমরা অঙ্গ, উপাঙ্গ প্রভৃতির সিদ্ধান্ত গ্রন্থগুলিব ব্যাখ্যা পাইয়াছি। তিনি 'কেবল' জ্ঞানী ছিলেন না বলিয়া সিদ্ধান্তগুলির ব্যাখ্যা করিতে পারিতেন না, আবৃত্তি করিয়া শুনাইতে পারিতেন। ব্যাখ্যাব জন্য তাঁহাকে ইন্দ্রভূতির শবণাগত হইতে হইত। ১২ বৎসর [ মতান্তরে ২৪ বৎসব ] জৈনধর্মের অধিনায়কত্ব করিবার পর তিনিও 'কেবল' জ্ঞান প্রাপ্ত হন এবং ৫০৩ খ্রীষ্টপূর্বাব্দে শতবর্ষ বয়সে নির্বাণ লাভ করেন।

O. P. 93—17

## ৪। সুধর্মার পরবর্তী কয়েকজন বিখ্যাত ধর্মাধিনায়ক

### ৩। জম্বু স্বামী

সুধর্ম-স্বামীব নির্বাণেব পব তাঁহার শিষ্য জম্বুস্বামী ২৪ বৎসর জৈনধর্মের অধিনায়কত্ব কবেন। গার্হস্থ্য জীবনে তিনি রাজগৃহেব একজন বিখ্যাত ধনী বণিকেব পুত্র ছিলেন। তাঁহাব সময়ে প্রভব নামক একজন রাজপুত্র দস্যুবৃত্তি করিত। বৌদ্ধ শাস্ত্রে উল্লিখিত অঙ্গুলিমাল দস্যুব ন্যায় প্রভবও প্রবল-পবাক্রান্ত দস্যু ছিল এবং নানাবিধ ইন্দ্রজাল বিদ্যায় সুশিক্ষিত ছিল। জম্বু স্বামীব পিতৃগৃহে একদিন প্রভব দস্যুবৃত্তিব উদ্দেশ্যে আসিয়া গৃহের সকলকে নিদ্রাভিভূত করিবার জন্য মন্ত্র পাঠ কবে; কিন্তু তপোবলসম্পন্ন সন্ন্যাসী জম্বু স্বামী মন্ত্রের প্রভাবে অভিভূত হন নাই। ফলে, দস্যুপ্রবব বিস্মিত হইয়া জম্বুস্বামীর নিকট ইহাব কাবণ জিজ্ঞাসা কবে। তখন জম্বু স্বামী তাহাব নিকট জৈন ধর্মের তত্ত্ব ব্যাখ্যা কবিয়া যে বাণী শুনান, তাহাতে তাহাব প্রকৃতি বদলাইয়া যায় এবং জৈন ধর্ম গ্রহণ কবিয়া ঐ দস্যু বাজকুমার অনাগারী হন এবং প্রভব স্বামী নামে প্রসিদ্ধ হন। ২৪ বৎসব জৈনধর্মেব অধিনায়কত্ব কবিয়া জম্বুস্বামীর পব আব কেহ 'কেবল' জ্ঞানী হইতে পাবেন নাই, পাবিবেনও না; কেন না এখন দুঃসম যুগ আবম্ভ হইয়াছে।

### ২। প্রভব স্বামী

জম্বু স্বামীব পব তাঁহাব শিষ্য প্রভব স্বামী জৈন ধর্মের অধিনেতৃত্ব কবেন। প্রভব স্বামীব কালে জৈন সম্প্রদায়েব মধ্যে নেতৃত্ব কবিবাব উপযোগী বিখ্যাত লোক কেহ ছিলেন

না বলিয়া শয্যম্ভব নামে একজন ধর্মপ্রাণ ব্রাহ্মণকে তিনি কৌশলে জৈনধর্মে দীক্ষিত করেন। দীক্ষার পূর্বেই শয্যম্ভব একটি মহাযজ্ঞের অনুষ্ঠান করিয়াছিলেন। দীক্ষার পব স্ত্রী ও শিশু পুত্রকে ত্যাগ করিয়া শয্যম্ভব অনাগারিত্ব গ্রহণ করেন। পরে তাঁহার স্ত্রী ও পুত্র মনক তাঁহারই নিকট জৈন ধর্মে দীক্ষালাভ করিয়া অনাগারী হন। প্রভব স্বামী 'কেবল' জ্ঞান বা নির্বাণ লাভ কবেন নাই। তিনি পবলোকগত হইয়াছেন বটে, কিন্তু জন্মমৃত্যুর বন্ধন এখনও তাঁহার আছে।

## ৩। শয্যম্ভব

প্রভব স্বামীব পর শয্যম্ভব স্বামী [ সেজ্জম্ভব ] জৈন ধর্মের অধিনেতা হন। তাঁহাব মনঃপর্যায় জ্ঞান প্রভাবে তিনি জানিতে পারেন যে তাঁহার পুত্র মনক স্বল্পায়ু। স্বল্পায়ু মনককে জৈন ধর্মের তত্ত্বগুলি সংক্ষেপে বুঝাইবার জন্য তিনি যে বক্তৃতা করিয়াছিলেন তাহা দশবৈকালিক গ্রন্থ নামে আজ পর্যন্ত প্রচলিত আছে।

## ৪ও৫। যশোভদ্র স্বামী ও সম্ভূতবিজয় স্বামী

শয্যম্ভব স্বামীর পব যশোভদ্র স্বামী ও তাঁহার পরে সম্ভূতবিজয় স্বামী জৈন ধর্মের অধিনেতৃত্ব করেন।

## ৬ও৭। ভদ্রবাহু স্বামী ও স্থূলভদ্র স্বামী

সম্ভূতবিজয়ের পর যথাক্রমে ভদ্রবাহু ও স্থূলভদ্র জৈন ধর্মে একাধিনেতৃত্ব করিয়াছিলেন। ইঁহাদের কথা স্থানান্তবে বর্ণিত হইয়াছে। স্থূলভদ্রের সময়ে পাটলীপুত্র নগবে আহূত জৈন সম্মিলনে অঙ্গগ্রন্থগুলিব পাঠ স্থিবীকৃত হইয়াছিল।

জম্বু স্বামী সর্বশেষ কেবলী। প্রভব স্বামী হইতে স্থূলভদ্র পর্যন্ত ছয়জন জৈন নায়ককে শ্রুতকেবলী বলা হয়। ইঁহাদের পর যে দশজন. স্থবিব জৈন ধর্মেব অধিনেতৃত্ব কবিয়াছিলেন তাঁহারা দশপূর্বী।

## ৫। কল্পসূত্র

ভদ্রবাহুর নামে প্রচলিত গ্রন্থখানির নাম কল্পসূত্র [ কপ্‌পসুত্তং ]। যদিও গ্রন্থখানি জৈন প্রাকৃত ভাষায় বচিত, তথাপি গ্রন্থের প্রচলিত নাম 'কপ্পসুত্ত' নহে,—'কল্পসূত্র'। য়াকোবিও 'কল্পসূত্র' নামেই গ্রন্থখানির সম্পাদন করিয়াছেন। কিন্তু 'কল্পসূত্র' মানে কি? 'কল্প' শব্দের অর্থ যজ্ঞ-বিধি বা পর্বকালে পালনীয় বিধান। 'সূত্র' শব্দের সংজ্ঞা: "স্বল্পাক্ষরমসন্দিগ্ধং সাববদ্ বিশ্বতোমুখম্। অস্তোভম্ অনবদ্যং চ সূত্রং সূত্রবিদোবিদুঃ॥" অর্থাৎ স্বল্পাক্ষর, সারবান্, সর্বত্র প্রযোজ্য, অসন্দিগ্ধার্থ, সূত্রাকাবে গ্রথিত সুন্দর গদ্য রচনাকে 'সূত্র' বলা হয়। আলোচ্য গ্রন্থখানি ব্যাকবণেব মতো সূত্রাকাবে গ্রথিত সংক্ষিপ্ত রচনা নয়: বৈদিক যজ্ঞানুষ্ঠানের বিধান-সংবলিত ব্যবহারিক গ্রন্থ 'কল্পসূত্রের' অনুকরণে কতকটা সংগ্রথিত। বলা বাহুল্য, জৈন-ধর্ম যজ্ঞ-বিবোধী এবং জৈন 'কল্পসূত্রে' কোনও যজ্ঞের বিধান নাই। এই গ্রন্থখানিব তিনটি অংশ: [ ১ ] জিনচবিত্র, [ ২ ] স্থবিবাবলী, ও [ ৩ ] সামাচারী। ইহার তৃতীয় অংশ, অর্থাৎ 'সামাচারী' জৈনদিগেব প্রধান ধর্মোৎসব পর্যুষণা কৃত্যের বিধান সমষ্টি। এইটিই জৈনগণেব প্রধান উৎসব বা পর্ব। এই উৎসবের প্রথম বাত্রিতে সমগ্র কল্পসূত্র পাঠ করিবার রীতি ছিল।

জৈনদিগের এই সর্বপ্রধান উৎসবের অন্য নাম 'সাংবৎসরিক', কারণ জৈনবৎসবের শেষভাগে এই উৎসব অনুষ্ঠিত হয়। চাবিমাসব্যাপী বর্ষা ঋতু তাহার্দেব বৎসরের শেষ ঋতু। শ্রাবণ, ভাদ্র, আশ্বিন ও কার্তিক এই চারিমাস বর্ষা ঋতু।

কার্তিক মাসে বৎসবেব অবসান ও অগ্রহায়ণ [ 'হায়ন' অর্থাৎ বৎসবেব 'অগ্র' অর্থাৎ প্রথম বলিয়া এই মাসেব নাম 'অগ্রহায়ণ' ] মাসে বৎসবেব আরম্ভ হয়। 'বর্ষা' ঋতুব নামে বৎসব-বাচক 'বর্ষ' [ বাস ] শব্দ। গৃহস্থদিগেব গৃহ-সংস্কাবাদি কার্যেব জন্য এবং সাংবৎসবিক উৎসবেব আয়োজনাদিব জন্য সমগ্র শ্রাবণ মাস ও ভাদ্রমাসেব ২০ দিন বাদ দিয়া এই উৎসব আবম্ভ কবিবাব বীতি প্রচলিত আছে। এই কালেব পূর্বে পর্যুষণা আবম্ভ করা যাইতে পাবে, কিন্তু সাধাবণতঃ এই কালেব পবে নহে। যদি প্রবাসী গৃহস্থেবা গৃহে আসিয়া থাকেন, দেশে সুভিক্ষ থাকে [ অর্থাৎ দুর্ভিক্ষাদি না থাকে ] উদ্‌যোগ-আয়োজনাদিব জন্য কালক্ষেপ আবশ্যক না হয় এবং সাধুবা অনুমতি দেন, তবে বর্ষা ঋতুর আবম্ভেব পব যে-কোনও শুভদিনে পর্যুষণা আবব্ধ হইতে পাবে।

ভাদ্রমাসেব সিতপঞ্চমী দিন হইতে আবম্ভ কবিয়া কার্তিক মাসেব অমাবস্যা পর্যন্ত ৭০ দিন সময় পর্যুষণা উৎসবেব জন্য প্রকৃষ্ট কাল। অতিবৃষ্টি, প্রাকৃতিক উৎপাত বা অন্য কোনও প্রকাব অসুবিধা থাকিলে আষাঢ় হইতে আবম্ভ কবিয়া অগ্রহায়ণ পর্যন্ত ছয় মাস সময়েব মধ্যে পর্যুষণাকৃত্য চলিতে পাবে। কল্পসূত্রোক্ত বিধি অনুসাবে পীঠ-ফলক [ বেদী ] প্রভৃতি আচ্ছাদিত স্থানে দ্রব্য, ক্ষেত্র, কাল, ভাব স্থাপনা কবিয়া আষাঢ়েব পূর্ণিমা দিনে আরম্ভ কবিয়া ভাদ্রমাসেব শুক্ল পঞ্চমী পর্যন্ত প্রতি পঞ্চম দিবসে পোষধ [ ⟨ উপোষথ ] পালন কবিলে, অর্থাৎ একাদশ পর্ব তিথিতে উপোষথ গ্রহণ কবিলেও পর্যুষণা কৃত্য করা হয়। কিন্তু এটি নিতান্ত অসমর্থেব পক্ষে ব্যবস্থা।

পর্যুষণা উৎসব কালে যে কেবল কল্পসূত্র খানিই পাঠ

করা হয় তাহা নহে। কল্পসূত্র পাঠ এ কালে অবশ্য কর্তব্য, এবং এই গ্রন্থ পাঠের পর আর একখানি গ্রন্থও পঠিত হইয়া থাকে,—'কালকাচার্যকথানক'।* এই 'কালকাচার্যকথানক' প্রাকৃত ভাষায় গদ্য ও পদ্যে বচিত। খ্রীষ্ট পূর্ব প্রথম শতকে [ ৭৪-৬১ খ্রীঃ পূঃ অব্দে ] কালকাচার্য একজন বিখ্যাত জৈন স্থবির ছিলেন। উজ্জয়িনীর রাজা গর্দভিল্ল কালকাচার্যের ভগিনী সরস্বতীকে হরণ কবিলে কালকাচার্য ক্ষিপ্তপ্রায় হইয়া উঠেন। কিন্তু গর্দভিল্লেব রক্ষয়িত্রী 'বাসভী' দেবীর ভয়ে কেহ গর্দভিল্লেব বিরুদ্ধে যুদ্ধ করিতে সম্মত হয় নাই। বাসভী দেবীব মন্দিব হইতে ৭ ক্রোশ দূব পর্যন্ত রাসভী দেবীব ঐশী শক্তিব প্রভাব ছিল। এজন্য কালকাচার্য শক কুলের একজন 'শাহ' রাজাকে অর্থদ্বারা বশীভূত কবিয়া যে সৈন্য সংগ্রহ করেন সেই সৈন্যগণকে ৭ ক্রোশ সীমানার বাহিব হইতে শর সন্ধান করিতে বলেন। অগণিত শর নিক্ষেপে রাসভী দেবীর জিহ্বা বিদ্ধ হইয়া যায়। এইরূপে হৃতশক্তি রাসভী দেবীব সাহায্যে বঞ্চিত হইয়া গর্দভিল্ল কালকাচার্যের নিকট পবাজিত ও বন্দী হয় এবং কালকাচার্যের ভগিনী সবস্বতী দেবীব উদ্ধার হয়। কালকাচার্যেব বিষয়ে এই প্রকার অনেক গল্প প্রচলিত আছে। পূর্বকালে ভাদ্রমাসের শুক্ল পঞ্চমী তিথিতে কেবল একদিনের জন্য পর্যুষণা উৎসব অনুষ্ঠিত হইত। কালকার্যের সময়েও সেই রীতি প্রচলিত ছিল। দাক্ষিণাত্যের একজন হিন্দু রাজাকে কালকাচার্য পর্যুষণা উৎসবে উপস্থিত হইয়া ধর্মবিষয়ক বিচারাদি শুনিবার জন্য আমন্ত্রণ কবেন। কিন্তু ভাদ্রমাসের শুক্লাপঞ্চমীতে

* অবতবণিকা ৪৵০—৪৷০ পৃষ্ঠা দ্রষ্টব্য।

ইন্দ্র পূজা অনুষ্ঠিত হইত বলিয়া ঐ হিন্দু রাজা বলেন যে ঐ দিন ব্যতীত অন্য কোনও দিন পর্যুষণা উৎসব অনুষ্ঠিত হইলে তিনি সানন্দচিত্তে তাঁহাব নিমন্ত্রণ রক্ষা করিতে পারেন। সেইজন্য কালকাচার্য ভাদ্রমাসেব শুক্লাচতুর্থীর দিনে পর্যুষণা প্রবর্ত্তনেব ব্যবস্থা কবিয়াছিলেন। এই কারণে পর্বদিন না হইলেও ভাদ্রমাসের শুক্লাচতুর্থী পর্যুষণা পর্ব আবম্ভ কবিবাব উপযুক্ত দিন বলিয়া গণ্য হইয়াছে। এ বিষয়ে প্রাচীন গাথা ঃ

তেণউয় নব সএহিং সমইক্কংতেহি বদ্ধমানাও।
পজ্জুসবণচউথী কালগসূবিহিংতো ঠবিয়া॥
[ ত্রিনবতিযুত নব শতৈঃ সমতিক্রান্তৈঃ বর্ধমানতঃ।
পর্যুষণা চতুর্থী কালকসূবিতঃ স্থাপিতা॥ ]

অর্থাৎ বর্ধমানেব [ পরিনির্বাণ ] কাল হইতে নয় শত তিরানব্বই [ বৎসর ] অতীত হইলে কালক সূবী কর্তৃক পর্যুষণাচতুর্থী স্থাপিত হইয়াছে। কিন্তু 'গর্দভিল্ল' বা কালকাচার্যেব কাল আবও পাঁচশত বৎসর পূর্বে। এই জন্য টীকাকাবগণ কেহ ইহাব মীমাংসা করিয়া উঠিতে পাবেন নাই। সম্ভবতঃ পাঠে ভুল আছে ঃ 'নব সএহিং' স্থানে 'চউ সএহিং' হইবে। পঞ্চমী স্থানে চতুর্থীতে পর্যুষণা প্রবৃত্তিব মূলে কালকাচার্যেব সম্পর্ক বিষয়ে প্রবাদটি অতি প্রাচীন; গাথাটি বোধ হয় পববর্তী যুগে রচিত এবং দেবর্ধিগণী ক্ষমাশ্রমণেব কালের সহিত সংশ্লিষ্ট হইয়া পড়িয়াছে।

৯৯৩ বীবনির্বাণাব্দে [ ৪৩৭ খ্রীষ্টাব্দে ] আনন্দপুব [ আধুনিক মহাস্থান' ] নগরের রাজা ধ্রুব সেনের প্রিয়পুত্র সেনাঙ্গজেব অকাল মৃত্যুতে শোক-সন্তপ্ত 'রাজাকে সান্ত্বনা দিবার জন্য

তাঁহার রাজ-সভায় বিরাট ধূমধামের সহিত সমগ্র কল্পসূত্র পঠিত ও ব্যাখ্যাত হইয়াছিল।

ভদ্রবাহু স্বামীর রচনা হইলেও স্থবিরাবলীতে ভদ্রবাহু স্বামীর বিবরণ অল্পই আছে। অথচ স্থূলভদ্রের বিবরণ অনেক বেশি আছে। গণধর ভদ্রবাহুর নামটি মাত্র "সংক্ষিপ্ত বাচনায়" আছে; "বিস্তর বাচনায়" ভদ্রবাহুর চারি শিষ্যের মধ্যে একমাত্র গণধর গোদাসের প্রতিষ্ঠিত গোদাসগণ ও তাহার চারিটি শাখার নাম আছে; ভদ্রবাহুর অপর তিনজন শিষ্যের নাম-মাত্র দেওয়া হইয়াছে। কিন্তু স্থূলভদ্র স্বামীর দুই শিষ্য আর্য মহাগিরি ও আর্য সুহস্তীর শিষ্যবর্গের পূর্ণ বিবরণ লিপিবদ্ধ হইয়াছে। আর্য মহাগিরির শিষ্য আট জন স্থবিরের নাম, মহাগিরির প্রধান শিষ্য গণধর উত্তর ও বলিস্‌সহ ও তাঁহাদের প্রতিষ্ঠিত উত্তর-বলিস্‌সহ গণ ও তাহার চারি শাখার নাম আছে। আর্য সুহস্তীর বারোজন গণধর শিষ্যের নাম, তাঁহাদের প্রতিষ্ঠিত গণগুলির নাম ও তাহাদের শাখা ও কুলগুলির বিবরণ লিপিবদ্ধ হইয়াছে। এই-সব দেখিয়া মনে হয় যে দাক্ষিণাত্য-প্রবাসী গণধর ভদ্রবাহুর নাম-মাত্র পরিচয় উত্তর ভারতে ছিল, পূর্ণ পরিচয় ছিল না। স্থূলভদ্র-সমাহূত পাটলীপুত্র সংঘে ভদ্রবাহু না থাকাতেই দ্বাদশ অঙ্গ 'দৃষ্টিবাদ' চিরতরে বিলুপ্ত বলিয়া ঘোষিত হইয়াছিল; কারণ সকল-শ্রুত-জ্ঞানী ভদ্রবাহু সকল শ্রুত জানিতেন ও চতুর্দশ-পূর্বী ছিলেন। আগম-সংগ্রহ ব্যাপারে স্থূলভদ্র ভদ্রবাহুর সাহায্য পান নাই।

যে-সকল যতি বা ভিক্ষুর বাচনাচার্য এক তাঁহাদের সমুদায়কে গণ বলে [এক-বাচনাচার্য-যতি-সমুদায়ো গণঃ]। গণের প্রতিষ্ঠাতা ও অধিনায়ককে গণধর বলে। আগম সমূহের সূত্রগুলি

বাচন করিতে ও তাহাদের অর্থ-ব্যাখ্যা করিতে গণধরেরা সমর্থ ছিলেন [ সূত্রার্থোভয়বিৎ ]। মহাবীর স্বামীর শিষ্য এগারো জন গণধরের মধ্যে কেবল সুধর্মারই শিষ্য-প্রশিষ্যেরা আধুনিক কাল পর্যন্ত জৈন ধর্মকে বাঁচাইয়া রাখিয়াছেন। অন্য দশজন গণধর নিরপত্য।

তীর্থংকর-শিষ্য গণধর সুধর্মার শিষ্য পারম্পর্য নিম্নরূপ ঃ—




ইঁহারা সকলেই গণধর ছিলেন এবং ইঁহাদের শিষ্যগণের মধ্যেও অনেকে গণধর ছিলেন। কিন্তু ভদ্রবাহুর পরে আর কেহই চতুর্দশপূর্বী বা সকল-শ্রুতজ্ঞানী ছিলেন না।

---

# মহাবীর স্বামী

৬০০ খ্রীস্ট-পূর্বাব্দেব পূর্বে ও পরে বিদেহ-দেশে লিচ্ছবী নামে একজাতীয় ক্ষত্রিয়ের বাস ছিল। এই বিদেহ দেশে আরও পূর্ব কালে জনক রাজার রাজত্বে উপনিষদের পঠন-পাঠন ও দর্শনশাস্ত্রেব আলোচনা হইত। জনক রাজা ক্ষত্রিয় হইলেও, অনেক ব্রাহ্মণ তাঁহার নিকটে তত্ত্বজ্ঞান শিক্ষা করিতে আসিতেন। শ্বেতকেতু, সোমশুষ্ম এবং যাজ্ঞবল্ক্য ঋষিকে জনক 'ব্রহ্মোদয' বিষয়ে শিক্ষা দিয়াছিলেন। মিথিলাধিপতি জনকের রাজসভায় তাঁহারই উৎসাহে সর্বপ্রথম এবং সর্বশ্রেষ্ঠ উপনিষদ্‌গ্রন্থ 'বৃহদারণ্যক উপনিষৎ' সম্পাদিত হয়। কেবল রাজর্ষি জনকই যে ব্রহ্মবিদ্যায় পারদর্শী ছিলেন, তাহা নহে। পূর্ব-দেশীয় অনেক ক্ষত্রিয় রাজা ব্রাহ্মণদিগকে ব্রহ্মবিদ্যা, পবলোকতত্ত্ব, আত্মা, জন্মান্তর প্রভৃতি বিষয়ে উপদেশ দিতেন। কাশীরাজ অজাতশত্রু [ইনি মগধরাজ অজাতশত্রু নহেন], রণবিদ্যা-কুশল সনৎকুমার [ইনি জৈনদিগের নিকট সুপবিচিত], ক্ষত্রিয়রাজ চিত্র গাঙ্গায়নি, কাশীবাজ আনূচান, প্রাবাহণ জৈবলি প্রভৃতি বহু ক্ষত্রিয় বাজা ব্রাহ্মণদিগের উপদেষ্টা ও শিক্ষাগুরু ছিলেন। শতপথব্রাহ্মণে দেখা যায় যে বিদেহ [বিদেঘ] দেশ উপনিষদ্ ও ব্রহ্মবিদ্যার আলোচনাব জন্য বিখ্যাত ছিল। বাল্মীকিব রামায়ণে জনকের রাজধানী 'মিথিলা' নগরীব নিকটে 'বিশালা' লইয়াই প্রাচীন বিদেহ। এই 'বিশালা' হইতেই লিচ্ছবীদের দেশ 'বৈশালী' রাজ্য। সুতবাং বুঝা যায় যে অতি প্রাচীন কাল হইতেই বিদেহবাসী ক্ষত্রিয়

'লিচ্ছবী'বা আধ্যাত্মিক জ্ঞানে ব্রাহ্মণদের প্রতিদ্বন্দ্বী। ইহাদেব সহিত তর্কে বিদেহবাসী ব্রাহ্মণেবা আঁটিয়া উঠিতে পাবিতেন না। বিদেহেব উত্তব-পশ্চিমে আব একটি দেশে 'শাক্য' নামক ক্ষত্রিয়দেব বাস ছিল। তাঁহাদেব বাজধানী ছিল কপিলবস্তু বা কপিলবাস্তু। এই দুই জাতীয় ক্ষত্রিয় বাজাবা বেদ-বিবোধী ও ব্রাহ্মণ-বিবোধী ছিলেন। ব্রাহ্মণেবাও "বিদ্যাশূন্য ভট্টাচার্য কলা মূলাব লোভী" হইয়া পড়িয়াছিলেন।

আর্যাবর্তেব পূর্বপ্রান্তবাসী ক্ষত্রিয় শাক্য ও লিচ্ছবীদেব মধ্যে অতি প্রাচীন কাল হইতেই গণতন্ত্র শাসন প্রচলিত ছিল। বাজর্ষি জনকেব সময় দেশেব শাসনব্যবস্থা কিরূপ ছিল তাহা এখন জানিবাব উপায় নাই। কিন্তু ঘন ঘন বিদ্বৎসভাব অনুষ্ঠান তাঁহাব বাজ্যে হইত, এবং সেই সব সভা, সমিতি ও পবিষদে বক্তৃতা ও বিচাব কবিবাব অধিকাব নব-নাবী-নির্বিশেষে সকলেরই ছিল, কোনও বাধা ছিল না। সম্ভবতঃ শাসন ব্যবস্থাতেও তিনি জনমতেব অনুসবণ কবিতেন। সে যাহাই হউক, খ্রীস্ট পূর্ব সপ্তম শতকে এ দেশে গণতন্ত্র ব্যবস্থা প্রচলিত ছিল। এ দেশেব বাজাবা রাজ-বংশীয় থাকিলেও জন-নাযক ছিলেন এবং শাসন কার্যে সর্বদা জনমতের অনুসবণ কবিতেন। অর্থাৎ জন সভাব অনুমোদন-ক্রমে জন-নায়ক বাজা নির্বাচিত হইতেন। জন-মতেব অবমাননাকাবী অত্যাচাবী বাজা জন-সভাব বিচাবে সিংহাসন-চ্যুত হইতেন। এক কথায় বলিতে গেলে লিচ্ছবী, শাক্য, মল্লকী প্রভৃতি পূর্বদেশীয ক্ষত্রিযগণ নির্ভীক ও স্বাধীন প্রকৃতিব মানুষ ছিলেন। অতি পূর্বকালে কোশলেব তথা ভাবতেব আদর্শ নৃপতি বামচন্দ্র প্রজাবঞ্জনেব জন্য সীতা-বর্জন ও লক্ষ্মণ-বর্জন করিযাছিলেন। পূর্বদেশেব ক্ষত্রিয়গণের

মধ্যে এই ধাবণা বদ্ধমূল ছিল যে প্রজাদের রক্ষণ, ভরণ, ও প্রজাদেব মনোরঞ্জনই প্রকৃষ্ট রাজধর্ম।

লিচ্ছবীদিগের একটি শাখা বা বংশেব নাম ছিল নায় [ ব্ৰনাত ]। 'নায়' শব্দেব অর্থ বোধহয় 'জ্ঞাতি' অর্থাৎ 'রাজাব জ্ঞাতি'।* এই 'নায়' বংশের একজন প্রতিপত্তিশালী ভৌমিক সিদ্ধার্থ বৈশালীব অন্তর্গত কুণ্ডনগবে বাস কবিতেন। তাঁহার পত্নীব নাম ছিল ত্রিশলা, বৈদেহী বা বিদেহদত্তা ; ইনি বিদেহেব রাজা চেটকের ভগ্নী ছিলেন। নয়জন মল্লকী ও নয়জন লিচ্ছবী [ লেচ্ছকী ] 'গণ রাজা' [ Confederate princes ] লইয়া বৈশালীপতি চেটকেব সাম্রাজ্য ছিল। কিন্তু, সাম্রাজ্য বলিতে আমবা এখন যাহা বুঝি, তাহা ছিলনা। সাম্রাজ্য সংক্রান্ত কোনও দায়িত্বপূর্ণ কার্য কবিবাব সময় চেটক পূর্বোক্ত অষ্টাদশ গণবাজাকে লইয়া পবামর্শ কবিতেন এবং সকলেব মতে যাহা স্থিব হইত তাহাই তিনি মানিয়া চলিতেন। এইভাবে সম্পূর্ণ গণতান্ত্রিক প্রণালীতেই বৈশালীর রাজকার্য পবিচালিত হইত। জিনচবিতেব ১২৮ সূত্রে এই অষ্টাদশ গণবাজার উল্লেখ আছে।†

---

* যাকোবি 'নায' শব্দেব সংস্কৃত প্রতিশব্দ 'জ্ঞাতৃক' ব্যবহাব কবিযাছেন। কিন্তু তাহাব অর্থ-নির্ণয-চেষ্টা কবেন নাই। আমাব মনে হয যে যে বংশেব পুত্র-কন্যাব বাজকন্যা বা বাজ-পুত্রেব সঙ্গে বিবাহ হইতে পাবিত সেই বংশই ছিল জ্ঞাতিবংশ। বৈশালীর বাজা চেটকেব ভগিনী ত্রিশলা সিদ্ধার্থেব পত্নী ছিলেন।

† টীকাকাব লিখিযাছেন ঃ

"কাশীদেশস্য বাজানো মল্লকিজাতীযা নব, তত্র কোশল দেশস্য বাজানো লেচ্ছকিজাতীযা নব, তে কার্যবশাদ্ গণম্ মেলকং কুর্বন্তীতি গণবাজানোঽষ্টাদশ যে চেটক মহাবাজস্য ভগবন্মাতুলস্য সামন্তাঃ শ্রূযন্তে তে॥"—সন্দেহবিষৌষধি।

কুণ্ডনগবেব বিষয়ে ধাবণা করিতে হইলে সেকালেব নগবেব সাধাবণ সংস্থান বিষয়ে জ্ঞান থাকা চাই। সেকালেব নগব একালেব মতো ঘন বসতি-পূর্ণ হইত না; পৃথক্ পৃথক্ জাতি পৃথক্ পৃথক্ পল্লীতে বাস কবিত। নগবেব মধ্যভাগে ক্ষত্রিয়-পল্লী, ব্রাহ্মণ-পল্লী, বণিক্-পল্লী প্রভৃতি এবং প্রান্তভাগে গোপ-পল্লী, কৃষক-পল্লী, দাস-পল্লী ইত্যাদি বিভিন্ন পল্লী থাকিত। কল্পসূত্রে একটি বিশিষ্ট জাতিব পল্লীব উল্লেখ পাওয়া যায়ঃ স্বপ্ন - লক্ষণ - পাঠক- [ জ্যোতিষাচার্য ব্রাহ্মণ ]- গণের পল্লী। সামাজিক মর্যাদায় ব্রাহ্মণ অপেক্ষা ক্ষত্রিযদিগেবই প্রাধান্য ছিল। দাবিদ্র্য হেতু ব্রাহ্মণ লিচ্ছবীদেব নিকট অবজ্ঞাত জাতি বলিয়া গণ্য হইত। সিদ্ধার্থ এই কুণ্ডনগবেব প্রতিপত্তিশালী ভূস্বামী ছিলেন। এই সিদ্ধার্থের পত্নী ত্রিশলা [ ৫৯৯ খ্রীস্ট পূর্বাব্দে ] একদিন চৈত্রমাসেব শুক্লা ত্রয়োদশী তিথিতে। উত্তব ফল্গুনী নক্ষত্রে সর্বশুভযোগসমন্বিত দিনে মধ্য রাত্রিতে বর্ধমান নামক সর্বসুলক্ষণযুক্ত একটি পুত্র সন্তান প্রসব কবেন। ইনিই জৈন তীর্থংকর মহাবীব স্বামী।

শ্রমণ ভগবান্ শ্রীমহাবীব স্বামীব আবির্ভাব বিষয়ে একটি রহস্যপূর্ণ কাহিনী আছে। তিনি নাকি প্রথমে কুণ্ডনগবের ব্রাহ্মণ-পল্লীতে ঋষভদত্ত নামক ব্রাহ্মণেব পত্নী দেবানন্দাব গর্ভে আবির্ভূত হইযাছিলেন; এবং পবে দেববাজ ইন্দ্রেব কৌশলে কুণ্ডনগবের ক্ষত্রিয-পল্লীতে সিদ্ধার্থেব পত্নী ত্রিশলাব গর্ভে গর্ভান্তবিত হইযাছিলেন। দিগম্ববগণ এ কাহিনীব যাথার্থ্য স্বীকাব করেন না; কিন্তু শেতাম্ববগণ অচলা ভক্তির সহিত এ কাহিনী বিশ্বাস কবিয়া থাকেন। সমালোচকগণ এই উপাখ্যান লইয়া নানাৰূপ জল্পনা-কল্পনা কবিয়াছেন। য়াকোবি

বলেন ঃ সিদ্ধার্থের দুই পত্নী ছিল—রাজকুমারী ত্রিশলা ও ব্রাহ্মণকন্যা দেবানন্দা। ত্রিশলার পুত্র বৈশালী-বাজের ভাগিনেয় হইবে বলিয়া সিদ্ধার্থ দেবানন্দার পুত্রকে ত্রিশলার পুত্র বলিয়া প্রচাব কবিয়াছিলেন। কিন্তু গোপনে-গোপনে কুণ্ডনগবেব মধ্যে প্রকৃত সংবাদ ছড়াইয়া পড়িয়াছিল। পবে, মহাবীব স্বামী তীর্থংকর-রূপে খ্যাতি অর্জন করিবার পর, যথার্থ কাহিনী গোপন কবিবার উদ্দেশ্যে উত্তবকালে কেহ এই কাহিনী বচনা কবিয়া থাকিবেন। শ্বেতাম্বব জৈনগণ য়াকোবির এ সিদ্ধান্ত কিছুতেই স্বীকাব করিতে চাহেন না। তাঁহারা বলেন, ভগবান্ মহাবীরের পূর্বজন্মার্জিত কর্মেব সম্পূর্ণ ক্ষয় না হওয়াতে তাঁহাকে দবিদ্র ব্রাহ্মণকুলে জন্ম লইতে হইয়াছিল, কিন্তু দেবানন্দার কুক্ষিতে প্রবেশ কবার পর তাঁহার অশুভ কর্মেব ফলভোগের অবসান ঘটে। এবং সেইজন্য তিনি উচ্চকুলে ক্ষত্রিয়াণী ত্রিশলাব গর্ভে গর্ভান্তবিত হন। ভগবান্ মহাবীর কি জন্য দেবানন্দার আশাভঙ্গের হেতু হইলেন, এই প্রশ্নেব উত্তরে শ্বেতাম্ববগণ বলেন যে, পূর্বজন্মে যখন দেবানন্দা ও ত্রিশলা সপত্নী ছিলেন, তখন দেবানন্দা ত্রিশলার একটি রত্ন হবণ কবিয়াছিলেন। সেই কর্মেব ফলে দেবানন্দাকে পব-জন্মে পুত্রবত্ন হাবাইতে হইয়াছিল। গর্ভস্থ সন্তানেব গর্ভান্তব-প্রাপ্তি-রূপ অলৌকিক কথা শ্বেতাম্ববগণ কেন বিশ্বাস করেন, ইহাব উত্তবে তাঁহাদের উক্তি এই যে, অলৌকিক শক্তিসম্পন্ন মহাপুরুষগণের জীবনে এরূপ ঘটনা ঘটিয়া থাকে। দেবকীর অষ্টম গর্ভেব সন্তান শ্রীকৃষ্ণ প্রসবেব পূর্বেই বোহিণীর গর্ভে স্থানান্তরিত হইয়াছিলেন। জৈনগণ শ্রীকৃষ্ণকে মানেন; তাঁহাদেব মতে শ্রীকৃষ্ণ ভবিষ্যৎ যুগে তীর্থংকর হইয়া জন্মগ্রহণ

কবিবেন। মথুবায় প্রাপ্ত খ্রীস্ট-পূর্ব প্রথম শতকেব ভাস্কর্য-শিল্পে মহাবীব স্বামীর গর্ভান্তবপ্রাপ্তিব চিত্র খোদিত আছে।

## শুভ স্বপ্নদর্শন

অন্তঃসত্ত্বা-কালে ত্রিশলা [ও দেবানন্দা] চৌদ্দটি শুভ স্বপ্ন দেখিয়াছিলেন। অচলা ভক্তি ও অকুন্ঠিত বিশ্বাসেব সহিত জৈনগণ [বিশেষতঃ জৈন নাবীগণ] এই স্বপ্নেব কথা স্মবণ কবিয়া থাকেন। বৌপ্যে খোদিত স্বপ্নমূর্তিগুলি মন্দিবে মন্দিবে রক্ষিত হয। পুত্রবতী জৈন নাবীবা শ্রদ্ধা ও আগ্রহেব সহিত এই মূর্তিগুলি দেখাইয়া থাকেন ও স্মবণ কবেন। অনেক ধর্মপ্রাণ জৈন প্রতিদিন প্রাতে ও সন্ধ্যায় তাবস্ববে কল্পসূত্রেব এই স্বপ্নমন্ত্রগুলি আবৃত্তি কবেন। তাঁহাদেব দৃঢ় বিশ্বাস, এই স্বপ্নগুলিব আবৃত্তি অশেষ মঙ্গলেব আকব। কোনও তীর্থংকর বা চক্রবর্তী নাবী-গর্ভে আবির্ভূত হইলে ঐ তীর্থংকব বা চক্রবর্তীর মাতাবা এইরূপ স্বপ্ন দেখিয়া থাকেন। স্বপ্নগুলি নিম্নে উল্লেখ কবা হইল।

[ক] প্রথম স্বপ্নঃ গজদর্শন। ইহাব ফলে জাতক গজবৃংহিতবৎ বজ্রগম্ভীব স্ববে বক্তৃতা করিবাব শক্তি লাভ কবেন।

[খ] দ্বিতীয় স্বপ্নঃ বৃষদর্শন। ইহাব ফলে বৃষবৎ শক্তি ও সহিষ্ণুতা লাভ।

[গ] তৃতীয় স্বপ্নঃ সিংহদর্শন। ফল সিংহেব ন্যায় শত্রুজয় ও নেতৃত্ব কবিবাব পরাক্রম অর্জন। মহাবীরেব প্রতীক ছিল সিংহ।

[ঘ] চতুর্থঃ শ্রী বা লক্ষ্মীদর্শন। ফলঃ লক্ষ্মীশ্রী লাভ ও রাজপদে অভিষেক।

[ ঙ ] পঞ্চম : পুষ্পমাল্যদর্শন। ফল : পুষ্পমাল্যবৎ সৌরভ বা যশোবিস্তার।

[ চ ] ষষ্ঠ : পূর্ণচন্দ্রদর্শন। ফল : জগতের অন্ধকার দূর করিয়া জ্ঞানের স্নিগ্ধ আলোক বিকিরণ।

[ ছ ] সপ্তম : সূর্যসন্দর্শন। ফল : ধর্মপ্রচারকগণের ক্ষুদ্র ক্ষুদ্র আলোককে নিষ্প্রভ করিয়া দিয়া প্রচণ্ড জ্ঞানালোক বিস্তার।

[ জ ] অষ্টম : ধ্বজ বা পতাকা-দর্শন। ফল : দুর্বহ কর্মভার বহন করিবার সামর্থ্য অর্জন*।

[ ঝ ] নবম স্বপ্নে জলপূর্ণ বা রত্নপূর্ণ স্বর্ণ-কলস সন্দর্শন। ফল : শুভ সম্পদ্ লাভ বা ধ্যানমগ্নতা।

[ ঞ ] দশম স্বপ্নে ভ্রমর-গুঞ্জিত পদ্ম-সরোবর-দর্শন। ফল : উপদেশ-মধু-বিতরণ-ক্ষমতা-লাভ।

[ ট ] একাদশ স্বপ্নে ক্ষীর-সমুদ্র দর্শন। ফল : ক্ষুদ্র ও বৃহৎ অসংখ্য নদী যেমন সাগরে পড়িয়া বিশালত্ব ও সম্পূর্ণত্ব লাভ করে, তেমনি বিভিন্ন স্তরের জ্ঞান অর্জনের পর কেবল-জ্ঞান বা সর্বজ্ঞত্ব লাভের সূচনা।

[ ঠ ] দিগম্বরেরা দুইটি অতিরিক্ত স্বপ্নদর্শনের কথা বলেন। একাদশ স্বপ্নের পর তাঁহারা রত্ন-সমুচ্চয়-দর্শন নামক একটি অতিরিক্ত স্বপ্নদর্শনের কথা উল্লেখ করেন। ইহার ফল : ত্রিভুবনে প্রভুত্ব-অর্জন।

[ ড ] দ্বাদশ স্বপ্ন : বিমান-লোক দর্শন। সর্ব-সুখ-নিকেতন অনুত্তর বিমান-লাভের সূচনা।

[ ঢ ] দ্বাদশ ও ত্রয়োদশ স্বপ্নের মধ্যে দিগম্বরগণ কর্তৃক

* দিগম্বর মতে অষ্টম স্বপ্নে মঙ্গল-সূচক মৎস্য-দর্শন।

আব একটি স্বপ্ন অন্তর্নিবিষ্ট হইয়া থাকে। মর্ত্যলোকেব নিম্নে ইন্দ্রলোক দর্শন। ইহাব ফল : ইন্দ্রলোক-বিজয়।

[ ণ ] ত্রয়োদশ স্বপ্ন : বত্ন-মঞ্জুষা দর্শন। ফল : ত্রিবত্ন অর্থাৎ সম্যক্ জ্ঞান, সম্যক্ দর্শন ও সম্যক্ চাবিত্র্য-লাভ।

[ ত ] চতুর্দশ স্বপ্ন : অতিবেগে চঞ্চল বহ্নিশিখাদর্শন। ফল : অগ্নিশিখাব ন্যায় চঞ্চলতাব সহিত সর্বলোকে সত্যধর্মেব বিস্তাব।

এই সকল স্বপ্নেব কথা ত্রিশলা সিদ্ধার্থের গোচবে আনিলেন এবং সিদ্ধার্থ স্বপ্নলক্ষণ-পাঠক বা জ্যোতিবাচার্য ব্রাহ্মণগণকে ডাকাইয়া আনিলেন। তাঁহাবা পবস্পব তর্কবিতর্কেব দ্বাবা শাস্ত্র পাঠ কবিযা স্বপ্নগুলিব সর্বসুলক্ষণতা প্রচাব কবিলেন। সিদ্ধার্থ ও ত্রিশলা এই শাস্ত্র-ব্যাখ্যা শুনিয়া পরম আনন্দিত হইলেন এবং গন্ধ-মাল্যাদি উপহাব ও নানা উপঢৌকন দান কবিযা আচার্যগণকে বিদায় কবিলেন।

এইখানে লক্ষ্য কবিবাব বিষয় এই যে ব্রাহ্মণগণ কুণ্ডনগরের মধ্যভাগে বাস কবিতেন না; নগবেব প্রান্তভাগে তাঁহাদেব পৃথক্ পল্লী ছিল। তাঁহাদের বেশ-ভূষা, আচাব-ব্যবহাব ও ও তিলক-চন্দনাদি-ধাবণেব খুঁটিনাটি বিবরণ কল্পসূত্রে বর্ণিত হইয়াছে।

## জন্মোৎসব ও বাল্যজীবন

যে-বাত্রে শ্রমণ ভগবান্ শ্রীমহাবীবের জন্ম হয়, সেই রাত্রে কুণ্ডনগরে সিদ্ধার্থেব গৃহে মহান্ আনন্দোৎসব অনুষ্ঠিত হব। স্বর্গের কল্পবাসী দেবতাবা নবজাত তীর্থংকবকে অভিনন্দিত কবিবাব জন্য কুণ্ডনগবেব আকাশে সমবেত হইয়াছিলেন।

তাঁহাদের অঙ্গের দীপ্তিতে সমগ্র জগৎ সমুদ্‌ভাসিত হইয়াছিল। আনন্দ-কোলাহলে দিগ্‌বিদিক্ মুখরিত হইয়াছিল। বৈশ্রমণের ভৃত্যগণ সিদ্ধার্থগৃহে নানাবিধ ধনরত্ন বর্ষণ করিয়াছিল। পরদিন প্রাতে সিদ্ধার্থের আদেশে মহা ধূমধামে জন্মোৎসব অনুষ্ঠিত হয়। কারাগার হইতে বন্দীরা মুক্তিলাভ করে। প্রচুর ধনরত্ন দান পাইয়া দরিদ্রগণ হর্ষোৎফুল্ল হয়। প্রচলিত ওজন ও মাপ বাড়াইয়া দেওয়া হয়। কুণ্ডনগরে আনন্দস্রোত বহিয়া যায়। সিদ্ধার্থের এই অকুণ্ঠিত দানের বিষয়ে আধুনিক সমালোচকদের সন্দেহের উত্তরে জৈনগণ বলিয়া থাকেন যে, মহাবীরের মতো মহাপুরুষের জন্মোৎসবকালে অর্থাভাব হইতে পারে না। জগতে যেখানে যেখানে বে-ওয়ারিশ ধনসম্পত্তি থাকে, ইন্দ্রের আদেশে দেবভৃত্যগণ সেইসকল ধনসম্পত্তি ঐ সময়ে ঐ তীর্থংকরের গৃহে উপস্থিত করিয়া দেয়।

জাতকের তৃতীয় দিবসে তাঁহাকে চন্দ্রসূর্য্য দেখানো হয়। ষষ্ঠ দিবসে রাত্রিভাগে ধর্ম-জাগরণ অনুষ্ঠিত হয় [আজকাল জৈনেরা ষষ্ঠ দিবসে ষষ্ঠীপূজা করিয়া থাকেন]। একাদশ দিবসে অশৌচ-মোচন হয়। দ্বাদশ দিবসে আত্মীয়-কুটুম্বগণকে লইয়া ভূরিভোজনের অনুষ্ঠান ও জাতকের নামকরণ করা হয়। জাতকের মাতাপিতা ইঁহার নাম রাখেন 'বর্ধমান'; কেন-না, ইনি গর্ভস্থ হইবার পর হইতে তাঁহাদের ধন-ধান্য-সুবর্ণ-রাজ্য-খ্যাতি-প্রতিপত্তি প্রভৃতি বৃদ্ধি পাইয়াছিল। দেবতারা ইঁহার নানা গুণ দেখিয়া নামকরণ করেন 'শ্রমণ ভগবান্ মহাবীর'।

দিন দিন জাতক সুকুমার হস্তপদ, সুপরিপূর্ণ পঞ্চ ইন্দ্রিয়, সুপরিমিত আকার ও গঠন, চন্দ্র-সৌম্য রূপ লইয়া বাড়িয়া উঠিতে লাগিলেন। শৈশবের পর যৌবনে নানা জ্ঞান-বিজ্ঞান,

ঋক্-যজুঃ-সাম-অথর্ব বেদ, ইতিহাস, নানা বেদাঙ্গ ও উপাঙ্গ, দর্শন, সংখ্যাগণিত, ছন্দ, অলংকাব, ব্যাকবণ, শিক্ষা, কল্প, জ্যোতিষ প্রভৃতি বহু ব্রাহ্মণ্য ও পাবিব্রাজক শাস্ত্রে তিনি পাবদর্শী হইয়া উঠিলেন। কল্পসূত্রে মহাবীবেব বাল্য-বিষয়ে অধিক বর্ণনা নাই। কিন্তু তাঁহার বাল্য ও যৌবনের অলৌকিক শক্তি-সামর্থ্য ও বুদ্ধিমত্তাব বিষযে জৈনগণেব মধ্যে অনেক আখ্যায়িকা প্রচলিত আছে। একদিন বাজোদ্যানে মন্ত্রিপুত্রদিগেব সহিত যখন মহাবীব খেলা করিতেছিলেন, তখন তাঁহাদেব মধ্যে অকস্মাৎ একটি মদমত্ত হস্তী আসিয়া উপস্থিত হয়। ছেলেবা যে যেদিকে পাবে দৌড়াইযা পলায়ন করে। কিন্তু বর্ধমান লেশমাত্র ভীত বা সন্ত্রস্ত না হইযা মত্ত হস্তীব শুণ্ড আক্রমণ কবিয়া তাহাব পৃষ্ঠে গিযা বসিয়াছিলেন। হস্তী তাঁহাকে পদদলিত কবিতে পাবে নাই। আব একদিন যখন তাঁহাবা গাছেব ডালে ডালে খেলা কবিতেছিলেন, তখন এক দৈত্য আসিয়া বালক বর্ধমানকে তুলিয়া লইয়া আকাশে উড়িয়া যায় এবং তাঁহাকে নানারূপ ভ্রূকুটি কবিতে থাকে। কিন্তু মহাবীব ভয় পাইবাব পাত্র ছিলেন না। তিনি ঐ দৈত্যটিকে এমন কবিযা জডাইয়া আঁকড়াইয়া ধরিয়াছিলেন এবং চুল ধবিয়া টানিতেছিলেন যে দৈত্যপ্রবব আব আকাশে উড়িতে পারে নাই; ভূ-পৃষ্ঠে মহাবীবকে নামাইয়া দিযা প্রাণ লইযা পলায়ন কবিয়াছিল। এইরূপ আবও অনেক অলৌকিক কাহিনী প্রচলিত আছে।

## বিবাহ

শ্বেতাম্বরদিগেব মতে শ্রীমহাবীবেব বিবাহ হইয়াছিল; কিন্তু দিগম্ববেবা সে-কথা স্বীকার কবেন না। শ্বেতাম্ববমতে

